পেয়েছে তারা। ব্যানার্জি কাজে লেগে গিয়েছে। নীলিমাও সেখানে, তবে সে মাস কয়েক পরে জয়েন করবে। খোকা হবে নীলিমার। নীলিমার হবু খোকাকে দু-হাত তুলে আশীর্বাদ করে নরসিং। ওই হবু খোকাই তাকে আর এক ঝঞ্ঝাট থেকে বাঁচিয়েছে। জোসেফ এবং তার মায়ের সঙ্গে এই নিয়ে খুবই ঝগড়া হবার কথা। কানা-খোঁড়া-কুৎসিত ওই ব্যানার্জির ছেলেকে তারা পছন্দ করত না। ও কানা-খোঁড়ার চাকরি হবারও কথা নয়। তা ছাড়া ব্যানার্জিরাও কখনও এমন বাড়ির মেয়ে ঘরে ঢোকায় নাই, চিরকাল এই সব ছোট-কাজ করা ক্রীশ্চানদের ঘেন্নাই করে এসেছে। ঝগড়া নিশ্চয়ই হত। কিন্তু নীলিমা 'মা হতে চলেছে'—নিজের এই অবস্থা জানিয়ে যে চিঠিটা লিখে নরসিংয়ের হাতে দিয়েছিল, সেই চিঠিটা পড়ে জোসেফ একটি কথাও বলে নাই, তার মাও কিছু বলে নাই। ব্যানার্জির বাবা চটেছিল নরসিংয়ের উপর। কিন্তু তাদের কি তোয়াক্কা করে নরসিং? রাম কহো! দুনিয়ায় সে কারও তোয়াক্কাই করে না। তোয়াক্কার কথাই নয়, কথাটা হল 'দোস্তির কথা, বেরাদারির কথা'। ওই জিনিসটা হারানোর চেয়ে 'বদ্‌নসিবি' আর নাই। ফটকির মামলায় কত সাহায্য করলে জোসেফ। আর নিতাই? নিতাইয়ের সঙ্গে ছুটে গেল, ভেঙে গেল সম্বন্ধ, নিতাই তার বিরুদ্ধে সাক্ষী দিলে। তবে নিতাইয়ের সঙ্গে দোস্তি ভাঙার জন্যে নরসিংয়ের কোন দোষ নাই। নিতাই বেইমানি করলে। সেই নিমকহারাম, সেই বেইমান। রুটির টুকরোর জন্যে বেইমানি করলে সে। করুক। তার জন্যে প্রথম প্রথম তার অনেক রাগ হত—আর রাগ হয় না। এই দুনিয়া! তার দিদিয়া একটা ছড়া বলত—"এ পিথিমী সাত রঙ্গের পুরী, কেউ হাসছেন—কেউ কাঁদছেন—কেউ করেছেন চুরি।" দুঃখ পেয়ে সাধু জ্ঞানীতে হাসে, সংসারীতে কাঁদে, আর নেহাত যারা ছোট তারা দুঃখ ঘুচাতে চুরি, করে ডাকাতি করে, খুন করে, জাল করে। নিতাই বেটা নেহাত ছোট, ছোট কাজ করেছে। বিরুদ্ধে সাক্ষী দিয়ে সাহু-বোস কোম্পানীর সার্বিস লাইনে ড্রাইভারি চাকরি পেয়েছে। শুকো—চল্লিশ টাকা নাইনে। রামেশ্বরোয়া, তারক এরাও দু-জনে জুটেছে ওই কোম্পানীতে। ওরা সেদিন নতুন গাড়ি নিয়ে, বুক ফুলিয়ে, ক্রীশ্চানপাড়ার দীঘিতে ধুতে এসেছিল। আগে নীলিমাকে ইঙ্গিত করে চিৎকার করত—নীলজল বলে; সেদিন চিৎকার করেছিল—ফটিক জল ফটিক জল। জোসেফ চটেছিল, রাম চটেছিল, কিন্তু নরসিং চটে নাই। বলেছিল—যানে দো

ভেইয়া। রাম বলেছিল—দশ টাকা বেশী মাইনের চাকরি হওয়ায় বেটাদের গরম বেড়েছে। আরে সীতারাম! দশ টাকা বেশী মাইনে হলেও তো গোলামি! আরে গোলামি করতে রাজী হলেও তো নরসিং তোদের মাথার উপর বসত। থুঃ—থুঃ—থুঃ। আবার বলে সার্বিস লাইনসে তো ভাগিয়েছি।

দূর! দূর! দূর! আরে—ঘরের কোণের চামচিকে, আকাশের গিদ্ধবাজকে বলিস, তোকে তাড়ালাম আমি?

এত বড় দুনিয়া; মাটি মাটি মাটি—গ্রাম, শহর, জেলা, দেশ, পরদেশ, পাহাড়, বন—দুনিয়ার কি শেষ আছে রে? মাটি খুঁড়ে বন তোলপাড় করে, পাহাড় ঢুঁড়ে মানুষের কারবার চলেছে। পাহাড় ফুঁড়ে টানেল বানিয়ে, উঁচু জমি কেটে সমান করে, নিচু জমিতে মাটি ফেলে বাঁধ বেঁধে কোম্পানী পাতছে রেল-লাইন—নদী নালা গঙ্গা-যমুনার মত দরিয়ার উপর 'বিরিজ' বানিয়ে চালাচ্ছে রেল, খাল বিল নদী নালা সমুদ্দুরে চলাচ্ছে নৌকা ইষ্টিমার জাহাজ, আজ কলকাতা থেকে পেশবর তক্ চলেছে মোটর—গ্রাণ্ড ট্রাঙ্ক রোড, আকাশে উড়ছে উড়ো-জাহাজ, ওই সাত মাইল রাস্তায় সার্বিস বন্ধ করে নরসিংয়ের গাড়ি চালানো বন্ধ করবি? ফুঃ—ফুঃ—ফুঃ!

মেরী নীলিমা আর কানা ব্যানার্জি সন্ধান পাঠিয়েছে। অণ্ডালের আশে-পাশে লাল কাঁকুরে মাটি আর কালো পাথরে ঢেউ-খেলালো ধূ-ধূ-করা মাইলের পর মাইল ধরে জনমানবহীন একটা অঞ্চলে কয়লার খাদ গড়ে উঠেছে। একটা আধটা নয়, বিশ-ত্রিশটা কলিয়ারির কাজ আরম্ভ হয়েছে। সেখানে ঢেউ-খেলানো পাহাড়ে মেজাজের চড়াই-উৎরাই ভাঙতে পারলে আর কোন হাঙ্গামা নাই; চালাও গাড়ি। মিশনের গাড়ি আছে, জোসেফের চাকরি ঠিক করে দিয়েছে সেইখানে। সেই সঙ্গে লিখেছে—"নরসিংবাবু এখানে ট্যাক্সি নিয়ে এলে খুব সুবিধে হবে তাঁর। খুব চাহিদা গাড়ির। চারিদিকে কলিয়ারির সঙ্গে গ্রাম হাট বাজার গড়ে উঠেছে। দু-একখানা ট্যাক্সি আসানসোল থেকে মধ্যে মধ্যে আসে—যায়। এখানে রেগুলার সার্বিস খুললে লাভ হবে।"

সেইখানে চলেছে নরসিং তার গাড়ি নিয়ে। এ অঞ্চল নরসিংয়ের না-দেখা নয়। মেজবাবু, তার জীবনে শনি ছিল মেজবাবু, যত ভাল দিয়েছে তত মন্দ দিয়েছে। মেজবাবুদের কুঠিতে এদিকে ঘুরে এসেছে নরসিং।

মনে মনে এবার সে অনেক মতলব করেছে। নসিব অনেক ফেরে তাকে

বাঁধতে চেয়েছে, সব ফের কেটে বেরিয়ে দিল্‌কে শক্ত করে বেঁধে চলেছে সে। বাড়িতে বাপকে টাকা দিয়ে যে ক-বিঘে জমি করেছিল—সে জমি ক-বিঘে বেচে দিয়েছে। বাপের সঙ্গে, গিরবরজার সঙ্গে, তার ফারখত। বাপ বলেছে—তোর মুখ আমি দেখব না, তোর হাতের আগুন আমি নেব না। তুই ছত্রী-বংশ থেকে খারিজ।

ব্যস্‌, ব্যস্‌। খারিজ। নরসিং, শুধু মোটর-ড্রাইভার—সে আর কেউ নয়, কিছু নয়। জমি বিক্রির আট-শ টাকা তার মজুত। আরও একশ টাকা সে পেয়েছে ডিস্ট্রিক্ট বোর্ডের ইলেকশনে। কংগ্রেস নেমেছিল এবার। সে কংগ্রেসকে দিয়েছিল তার গাড়ি। কংগ্রেস হারিয়ে দিয়েছে নিতাইয়ের সেই মাতাল বাবুটাকে। তাতেই নরসিং খুশী। তে-রঙ্গা ঝাণ্ডা গাড়ির সামনে লাগিয়ে গোটা শহরটা সেদিন সে ঘুরেছিল। কংগ্রেস দেড়শ টাকা দিয়েছে আর মামলায় তাকে উকিল দিয়েছিল অল্প পয়সায়। ব্যস্‌। এই তার বহুত—খুব।

মোট এখন ন'শ টাকা তার মজুত। আর কিছু কামাতে পারলেই সে একটা নয়া গাড়ি কিনবে ইন্‌স্টল্‌মেণ্টে। রামাকে বসিয়ে দেবে এ গাড়িতে। নিতাইয়ের বেলা ভুল হয়েছে তার। আবারও ভুল হয় হবে।

জোসেফ আবার হর্ন দিলে।

বাস আসছে পাঁচমতি থেকে।

কে ড্রাইভার? রামেশ্বরোয়া তারক কণ্ডাক্টর। তারক চেঁচিয়ে উঠল—ইয়ে ভাগতা হ্যায়! নরসিং হাসলে। উল্লুকরা জানে না। গোলাম। ছুঁচোর গোলাম চামচিকে। ওদের সঙ্গে বাত-চিত করবে না নরসিং। রামা কিন্তু চেঁচিয়ে উঠল—ভাগতা নেহি, চল রহে হ্যায় নয়া লাইনমে।

এ্যাক্‌সিলারেটারের চাপ কমিয়ে ক্লাচে পা দিলে নরসিং। স্টীয়ারিং ঘুরছে।

জোসেফ জিজ্ঞাসা করলে—পাঁচমতির ভিতরে ঢুকবেন নাকি?

—হ্যাঁ, আমার দোস্তের সঙ্গে দেখা করব। সুরেশ দাস।

দাস অদ্ভুত মানুষ। এই ক'দিন আগে একজনকে চড় মেরে দশ টাকা জরিমানা দিয়েছে ইউনিয়ন কোর্টে। নরসিংকে সে সমাদর করে একবেলা ধরে খাইয়ে তবে ছেড়ে দিলে। যাবার সময় খুব খুশী হয়ে বললে—চলে যাও দোস্ত, নির্ভাবনায় চলে যাও। কলিজায় হিম্মৎ, গায়ে তাগদ আর মাথায়

উপর ধরম, এ থাকলে চোখ বন্ধ করে চলে যাও ত্বনিয়ায় যে দিকে ইচ্ছে।

শেষকালে বললে—ওখানে যদি স্থবিধে হয় তো আমাকে লিখো, আমি গিয়ে মিষ্টির দোকান করব।

গাড়িতে স্টার্ট দিলে। গাড়ি চলল শ্যামনগরের শহরের ধুলোর উপর—পাঁচমতির ধুলো লাগল গাড়ির গায়ে। গাড়ি এসে থামলো ময়ূরাক্ষীর ঘাটে।

সাহু-বোস কোম্পানীর মোটর-বাসের আস্তানার সামনে দাঁড়িয়ে আছে—'জয় মা কালী'। গাড়ি থেকে নেমে এল নিতাই। ঘাটে এক পাশে দাঁড়িয়ে রইল। জোসেফ রাম মোটর ঠেলছে। টপগীয়ারে গাড়ি চলছে, তাও আস্তে। বালি এখন ভিজে রয়েছে। নরসিং হাঁকছে—আরও জোরে। আউর জেরা। আচ্ছা ভাই। বহুত আচ্ছা।

গাড়িখানা অপেক্ষাকৃত জোরে চলতে লাগল। রাম ক্ষুব্ধ আক্রোশে বললে—থাক্ থাক্, তোকে লাগতে হবে না।

নিতাই এসে গাড়ি ঠেলতে লাগছে। সে হাসলে, রামের কথার জবাবও দিলে না, ঠেলতেও ক্ষান্ত হল না। মহিষের মত যেমন চেহারা নিতাইয়ের, তেমনি শক্ত; তার ঠেলাতেই বালি ঠেলে বেশ সহজেই চলছে। নিতাই জানে নরসিং চলে যাচ্ছে। তাই সে এই নদী পার হয়ে ওপারে চলে যাবার সময়টিতে আর চুপ করে দাঁড়িয়ে থাকতে পারলে না। লাইসেন্সের লোভে সে ওস্তাদকে ছেড়ে রামেশ্বরোয়ার সঙ্গে জুটেছিল। অনেকদিন ধরেই তার লাইসেন্স নেবার শখ। ওস্তাদ বলত মুখে—এইবার হবে, করে দোব। কিন্তু কি জানি নিতাইয়ের মনে হত নরসিং তেমন গ্রাহ্ করছে না কথাটা। তাই সে রামেশ্বরোয়ার আশ্বাস পেয়ে আগ্রহ দেখে তার সঙ্গে না জুটে পারে নাই। রামেশ্বরই খাওয়া-পরা আর পনেরো টাকা মাইনের চাকরি সেই মাতাল বাবুর বাড়িতে জুটিয়ে দিয়েছে। সে তো নরসিংয়ের কোন ক্ষতি করে নাই! যতদিন তার কাছে ছিল দেবতার মত ভক্তি করেছে, খেটেছে সে গরুর মত। তার লাইসেন্স হওয়ায়—চাকরি হওয়ায়—ওস্তাদের খুশী হওয়া উচিত ছিল; কিন্তু খুশী হওয়া দূরে কথা, ওস্তাদ তার সঙ্গে কথা পর্যন্ত বন্ধ করে দিলে! মদের দোকানে বেইমান-নিমকহারাম শূয়ারকি বাচ্ছা বলে গাল দিয়েছে—সে কথাও নিতাইয়ের না-শোনা নয়। তবে নিতাইয়ের দোষটা কোথায়? হ্যাঁ, একটি দোষ সে করেছে। সাহু-কোম্পানীর চাকরির লোভে সে ফট্‌কির মামলায় ওস্তাদের বিরুদ্ধে সাক্ষ্য দিয়েছে। তাও

সে একটি মিছেকথা বলে নাই। একটিও না। তার জন্যে সে হাজার শাস্তি নিতে রাজী আছে। সাহু-কোম্পানী ওস্তাদের অনেক ক্ষতিই করেছে। এ লাইন তো বলতে গেলে ওস্তাদেরই লাইন। যখন রাস্তায় গরুর গাড়ির চলতে কষ্ট হত তখন ওস্তাদ এই রাস্তায় গাড়ি চালিয়ে লোকের চোখ খুলে দিয়েছে। আজ রাস্তা ভাল হল—ওস্তাদকে দিলে উৎখাত করে! সে পাপ নিতাইয়ের নয়। সে চাকরি করছে—চাকর। কিন্তু—। ওস্তাদের এইভাবে চলে যাওয়ায় তার বড় দুঃখ হচ্ছে। সে তাই এগিয়ে এসেছে। গাড়ি ঠেলার সুযোগ পেয়ে ছুটে এসেছে। দুটো কথা বলে সে চলে যাবে।

গাড়িটা এপারে এসে উঠল। আরও খানিকটা এগিয়ে নিয়ে গিয়ে নরসিং গাড়িতে ব্রেক কষলে। নিতাই কিন্তু কথা বলতে সাহস করলে না। সে ফিরল। নদীর জলে নেমে হাতের ধুলো কালি ধুয়ে একটু দাঁড়াল। তার পর সে আবার ঘুরে এল নরসিংয়ের কাছে। হাতজোড় করে দাঁড়িয়ে বললে—ওস্তাদ!

নরসিং ভুরু কুঁচকে চাইলে তার দিকে।

এবার তার পায়ে হাত দিয়ে প্রণাম করে নিতাই বললে—গাল দেন, মারুন, যা করবেন—কিছু বলব না, কিন্তু কথা না-বলে যাবেন না। মাফ করে যেতে হবে, আমার দোষ হয়েছে।

নরসিং একটু চুপ করে থেকে হেসে পিঠে হাত দিয়ে বললে—মাফ।

নিতাই বললে—আপনার নসিবটা ভাল নয় ওস্তাদ। ইমামবাজার থেকে কুঠিঘাট সার্বিস—মেজবাবু প্রথম খোলেন বটে—কিন্তু আপনি ছিলেন ড্রাইভার। মেজবাবু মারা যেতে আপনি লাইনটা জমালেন। রেল-কোম্পানী আর বুধাবাবু মিলে আপনাকে উৎখাত করে লাইনটা নিয়ে নিলে—আবার—

নরসিং বাধা দিয়ে হেসে বললে—দেখি আবার কে কোথা উৎখাত করে!

—কোথায় যাবেন?

সে কথার জবাব না দিয়ে নরসিং বললে—মন পাতিয়ে কাজ করিস। মোটরের কাজ ভাল করে শিখিস। ভাল হবে।

ওপারে সাহু-কোম্পানীর মোটর-বাসের কণ্ডাক্টর হর্ন দিয়ে উঠল; সার্বিসের গাড়ি ছাড়বার সময় হয়েছে। নরসিং বললে—যা, হর্ন দিচ্ছে।

একটা দীর্ঘনিশ্বাস ফেলে নিতাই বললে—যাই। কিন্তু, কোথা চললেন?

হেসে নরসিং নিতাইকে জবাবটা এড়িয়ে যাবার জন্যেই বললে—আরে,

দুনিয়ায় কি যাবার ভাবনা আছে নাকি? বন কেটে শহর বানাচ্ছে, পাহাড় কেটে পথ বানিয়ে—সেই পথে মানুষ ছুটছে, ধূ-ধূ করা ডাঙায় কারখানা বানাচ্ছে, আশেপাশে গড়ছে হাটবাজার, মানুষ দলে দলে ছুটছে—পিঁপড়ের মত দানার সন্ধানে। দুনিয়াতে এখানে জলকর, ওখানে ফলকর, সেখানে বনকর, লা-মহল, কয়লা-মহল অভ্রের খনি, ক্ষেত-খামার, ফসল-কুটো—দৌলতের কি অভাব আছে? যেখানে দৌলত সেইখানে মানুষ, যেখানে মানুষ যাবে সেইখানে গাড়ি যাবে। চললাম তেমনি কোথাও। হা-হা করে হাসতে লাগল সে।

ওপারে হর্ন বাজছে ঘন ঘন। নিতাই আর থাকতে পারলে না। আজ প্রথম সার্বিস। দেরি হলে কৈফিয়ত দিতে হবে। তা ছাড়া সার্বিসের ড্রাইভার হিসেবে কাঁটা ধরে গাড়ি ছাড়বার একটা শখও তার মনে খুব তাগিদ দিচ্ছে, সে ফিরল। কিন্তু মনের মধ্যে কাঁটার খোঁচার মত বিঁধে রইল একটা দুঃখ। ওস্তাদ তাকে পুরো বিশ্বাস করলে না। কোথায় যাচ্ছে সে কথাটা বলে গেল না।

সে দুঃখ নরসিংয়ের বুকেও বেজে রইল। কিন্তু তার সঙ্গে একটু আনন্দও রইল, নিতাইকে অবিশ্বাস করে যে অপমানটুকু করা যায় সেটুকু না-করার মত ঔদার্য তার নাই। তবু স্তব্ধ হয়ে সে গাড়ি চালাতে লাগল। চলল গাড়ি।

মুর্শিদাবাদের পলিমাটির দেশ পার হয়ে—বীরভূমের পাথুরে শক্ত মাটির দেশের মধ্য দিয়ে দেশ হতে দেশান্তরের ধুলো মেখে, তার গাড়ি চলল যে রাস্তা থেকে তাকে উৎখাত করে বুধাবাবু আর রেল-কোম্পানী মনোপলি সার্বিস খুলেছে সেই রাস্তা ধরে—সাঁকোর উপর দিয়ে নদী নালা পেরিয়ে চলল। বড় নদীর বালিতে নেমে, টপগীয়ারে—মানুষের ঠেলায়, সে নদী পেরিয়ে চলল তার গাড়ি। আশপাশের মাঠ জঙ্গল গ্রাম পাক দিয়ে গোল হয়ে ঘুরছে; পথের পাশের গাছগুলো ছুটছে পিছনের দিকে সোজা লাইনে; মাইলপোস্টের পর মাইলপোস্ট পার হয়ে চলল গাড়ি। সামনে এগিয়ে এল নতুন দেশ। মধ্যে মধ্যে কালো পাথরের চাঁই-জেগে-ওঠা লাল মাটির দেশ, চড়াই আর উৎরাই, উৎরাই আর চড়াই,। তিরিশ ফুট চড়াই উঠে পঁচিশ ফুট নেমে—আবার পঞ্চাশ ফুট চড়াই, তার পর বিশ ফুট ঢালে নেমে—ফের ফুট চল্লিশেক উঠে মাইলখানেক সমতল চলেছে। গরুর গাড়ি এবং মোটরের টায়ারের দাগ-আঁকা রাস্তার চিহ্ন।

এ দেশ নরসিংয়ের না-দেখা নয়।

মেজবাবু মরেছিল এই দেশে। সেই ফট্‌ফটিয়াটা—সেইটায় চেপে এখানকার এক ফিরিঙ্গি গরীব ম্যানেজারের মেয়ের সঙ্গে হুল্লোড় করতে আসত রোজ রাত্রে। একদিন মাতোয়ারা হয়ে ফিরবার সময়—একটা পাথরের চাঁইয়ে ধাক্কা লাগিয়ে ছুটকে পড়ে রইল অজ্ঞান হয়ে সমস্ত রাত্রি। সকালে কিন্তু সেই শরীরেই জ্বর নিয়ে জাঁদরেল ফিরেছিল কুঠিতে। তার পর নিউমোনিয়া। তারপর একদিন ঠাণ্ডা হয়ে গেল মেজবাবু। একটা ছুটন্ত ইঞ্জিন যেন 'বিরিজ' ভেঙে পড়ে গেল নদীর জলে। মেজবাবুর দেহটা সেই নিয়ে গিয়েছিল বাবুদের বাসে তুলে গঙ্গাতীরে। সেলাম—মেজবাবু—সেলাম।

—আরে—আরে—!—ঘ্যাঁচ করে টানলে নরসিং হ্যাণ্ডব্রেক, পায়ে কষে বসিয়ে দিলে ফুটব্রেকটা। গাড়িটা থেমে গেল। চড়াইয়ের মাথা থেকে কেমন করে গড়িয়ে নেমে আসছে একটা আধমনী পাথরের চাঁই!

রাম ফট্‌কি শিউরে উঠেছে। নরসিং হেসে আবার স্টার্ট দিলে। চলল গাড়ি। ফের পঞ্চাশ ফুট চড়াই। কেয়াবাৎ রে দেশ! আহা-হা! চোখ জুড়িয়ে গেল। চারিদিক খাঁ-খাঁ করছে, কিনারায় কিনারায় নীল মেঘ নেমে এসে লালমাটি ছুঁয়েছে। তার মধ্যে কলিয়ারি হচ্ছে। এদিক—ওদিক—সেদিক। মধ্যে মধ্যে কাঠের পোস্টের, মাথায় কাঠের ফলকে লেখা—টু—কলিয়ারি। দেখা যাচ্ছে গীয়ার হেডের ছাঁদাছাঁদি-করা ফ্রেমের একেবারে মাথার উপরে ঘুরছে চাকা. আকাশ-ছোঁয়া চিমনির মুখ থেকে আকাশের গায়ে কালো ধোঁয়া উঠছে কুণ্ডলী পাকিয়ে। মধ্যে মধ্যে খুব কাছে এসে পড়ছে কলিয়ারি, দেখা যাচ্ছে সারি সারি কুলী-ধাওড়া; নোংরা, ময়লামাটি-কালি-ঝুলিতে ভরা আধনেংটি সাঁওতাল-বিলাসপুরিয়া মালকাটাদের দুর্গন্ধে ভরা ডেরা। গিজগিজ করছে। কলকল করছে। ফট্‌কি দুর্গন্ধে নাকে কাপড় দেয়, জোসেফ নাকে রুমাল ঢাকে, রামা হি-হি করে হাসে। নরসিংয়ের দুই হাত বন্ধ,—তা ছাড়া সে গন্ধও পায় না, পেট্রোলের গন্ধ ঢেকে দিয়েছে সব। হঠাৎ তার হাসি পায়। জোফেস নাকে রুমাল দিচ্ছে। হায় দুনিয়া! নিজেদের গায়ের দিকে তাকিয়ে দেখে না। তেলে কালিতে মোবিলে পেট্রোলে ধুলোয় ভরা, গায়ে মোবিলের লোহার গন্ধ! ওরা কাটে মালিকের জন্তে কয়লা—নরসিংরা গাড়ি চালায় পরকে চাপিয়ে, পরের হুকুমেতে, পরের দরকারে, পরের আমোদের কারবারে। কুছ ফরক নেহি। গাড়ি আবার ঘুরল। নতুন পিট কাটাই হচ্ছে এখানে। পিটের মুখে স্তূপ হয়ে জমে আছে

মাটির পাথরের রাশি, ইঁটের ভাটা পুড়ছে, ইঁট পোড়াই হচ্ছে, টিনের এবং ছাপরার শেড দেখা যাচ্ছে, বড় বড় শেড তৈরী হচ্ছে, তার টি-আঙ্গেল-জয়েস্ট গড়া বিচিত্র ফ্রেম দাঁড়িয়ে আছে; মধ্যে মধ্যে সাদা চুনকাম করা বাংলো ঝকমক করছে; মাঝে মাঝে এসে পড়েছে সাইডিং লাইন, লাইনের উপর দাঁড়িয়ে আছে সারিবন্দী ওয়াগান। দু-একখানা মোটরও পেরিয়ে গেল; তার মধ্যে সাহেবী পোশাকপরা ম্যানেজার কিংবা মালিক যাচ্ছে বোধ হয়। কেয়াবাৎ দেশ! আজব কারখানায় নতুন দেশ তৈরি করছে মানুষ এখানে। বিলকুল নতুন দুনিয়া! তার পূর্বপুরুষ গিরধারী সিংয়ের আমলে এ দুনিয়া ছিল না। গিরধারী সিং এসে বনের মধ্যে আড্ডা গেড়ে বন কেটে চাষী ক্ষেত গড়েছিল। সে চলেছে একালের এই নতুন দুনিয়ায়। ঘোড়ায় চড়ে বয়েল গাড়িতে মাল নিয়ে এসেছিল গিরধারী সিং। সে চলেছে মোটরে চেপে। কলকারখানা—লোহা-লক্কড়ের কারবার। ভাল নসিব বল—ভাল নসিব। মন্দ বল—মন্দ। কিন্তু না এসে নরসিংয়ের উপায় ছিল না। দুনিয়াই তাকে ঠেলে নিয়ে এসেছে। সেও এসেছে খুশী হয়ে। এখানেই নরসিং ঘর বাঁধবে। সেই ঘরে থাকবে ফটুকি। পুরনো গাড়ি বেচে নতুন গাড়ি কিনবে, ট্রাক কিনবে। রোজগারে পকেট ভরে এনে ফট্‌কির আঁচলে দেবে—ব্যাঙ্কে রাখবে। খোকা হবে। হবে বৈকি। তাকেই দিয়ে যাবে সে নিজের সব বিদ্যে, মেকানিক করে তুলবে; তাকেই তো দিয়ে যাবে সে তার জমি-বিক্রি করা টাকায় কেনা গাড়ি আর উপার্জন-করা টাকা।

—বাঁয়ে। হাঁকলে জোসেফ।

সামনেই রাস্তাটা তিন ভাগ হয়েছে। বাঁয়ের রাস্তাটার গায়ে লেখা—'টু মিশন'। বেঁকে মোড় ফিরল মোটর। ফের গীয়ার দিয়ে নরসিং স্পীড বাড়ালে গাড়ির। চলল গাড়ি।

# সাপুড়ের গল্প

সাপ নিয়ে যারা কারবার করে তারাই সাপুড়ে। সাপ নিয়ে কারবার অনেকেই করে—বামুন, কায়স্থ, বৈদ্য, সদ্‌গোপ প্রভৃতি। নবশাকদের মধ্যে অনেকেই করে। ও কারবারের যেন একটা নেশা আছে! এবং ঐ নেশায় নেশাখোরের যে চেহারা দাঁড়ায় সেটা বন্য ও বাউণ্ডুলে। গাঁজা খায়, মদ খায়, ঘর সংসারে মন বসে না; এক কথায় ক্ষেপে ওঠে, আবার ভালবাসলে প্রাণ ঢেলে দিয়ে গ্রীষ্মের জলহীন নদীর মত হাহা করে। খাঁটি এবং খাস সাপুড়ে জাতের যারা—তাদের তো আর কথাই নাই। খাল বিলের কাছে—পতিত প্রান্তরে সেই আরণ্য যুগের ঘর দুয়ারে বাস করে; খাওয়া দাওয়া, আচার আচরণ, নাচ গান, ভিতর বাহির দেহ মনও তাই। সেই আদিম এবং আরণ্য। চেহারায় পর্যন্ত সেই ছাপ। পৃথিবীর বয়সের সঙ্গে মানুষের মনে দেহে কত না পাল্টা-পাল্টি কত না চাঁছাই-ছোলাই হয়েছে—কিন্তু ওদের হয়নি। দেহের মিশমিশে কালো রঙে, করকরে ঘন চুলে, নাক মুখ চোখের গড়নে সে সত্য দিনের আলোয় কালো সাপের মত স্পষ্ট। গ্রামে আসে, ভিক্ষে করে, সাপ নাচায়—মানুষের সঙ্গে হাসি-খুশিতে বাঁশির সুরে সাপের হেলে-দুলে নাচার মতো মনোরম ভঙ্গিতে মন রেখে কথা বলে, আবার খোঁচা খেলেই ছপ করে ছোবল মারতে চেষ্টা করে এবং দিনের বেলা ক্ষুধার জ্বালায় বেরিয়ে পড়া সাপের মতো যত শিগগির পারে ভিক্ষের ঝুলি বোঝাই করে গ্রাম থেকে বেরিয়ে চলে যায় ডেরার দিকে। ডেরা ওরা ঘরের ভেতরে কিছুতেই বাঁধবে না। বাঁধবে বাইরে হয় আমবাগানে, নয় বটতলায়। পুরুষের চেয়ে মেয়েগুলো আশ্চর্য। অবশ্য তার কারণ আছে। দুনিয়ার রাজত্বিটা পুরুষের। তাই ভিক্ষার কারবারে পুরুষের চেয়ে মেয়েদের পাতা হাতই ভরে ওঠে বেশী। উপচেও পড়ে। এবং অন্দরের দরজায় পুরুষের পাহারা—সে পাহারা পার হয়ে মেয়েরা সহজে যেতে পারে। মেয়েরা চলতে পারে—মিষ্টি গলায় বলতে পারে, হেলতে পারে দুলতে পারে। তাই মেয়েরা আশ্চর্য। সেই মেয়েদের মধ্যেও আশ্চর্য এই

মেয়েটা। মেয়েটা তরুণী নয়, যুবতী—কিন্তু যেন ষোল সতের বছরের মেয়ে। ছিপছিপে চেহারা, মিশমিশে কালো রঙ, ঠোঁট দুটো আরো কালো, তারও চেয়ে কালো রুক্ষু কালো চুলের রাশি। সে অল্প নয়, একরাশ। ওদের দলের কাছেও ও বিচিত্র। তিন তিনবার বিয়ে করে স্বামী ছেড়েছে। আচারে বিচারেও ওর অনেক স্বেচ্ছাচারিতা। কিন্তু তবু ওকে সহ্য করে চলে দলের লোক। ওর যত সাহস তত বুদ্ধি। বাবু ভাই, দারোগা, জমাদার—এদের সামনে দাঁড়িয়ে কথা বলতে ও একেবারে উকিল মোক্তার। তার উপরে মোহিনী জানে। পুরুষেরা ওকে পছন্দ করে না, কিন্তু না মেনে পারে না। মেয়েরা ওকে একবাক্যে মনে প্রাণে ভালবাসে; ও যাই হউক যাই করুক কারুর বাড়া ভাতে হাত বাড়ায় না; কারুর ঘর ভাঙে না। মাগনে অর্থাৎ ভিক্ষেয় বেরিয়ে ও ঘোরেফেরে একা। পুরুষেরা মনে মনে বলে—পাপ। কিন্তু মুখে সেকথা ফোটে না। মেয়েরা মুখ মুচকে হেসে কটাক্ষ হেনে বলে—ভালোয় ভালোয় ঘুরে এসো। ভাগ দিয়ো। একা সব মেরো না।

মেয়েটা বলে—মিঠাই পেলে ভাগ দিব, মদের চেয়ো না। তার পরেই হাতের বিষম চাকিতে ঘা মেরে হাঁক দেয়—সাপার নাচন। সাপার মাথায় আঁটুলি। মাদুলি করে হাতে বাঁধলে রাজা হয়। লিবা গ?

অবলীলাক্রমে ঘুরে মাগন সেরে সবচেয়ে বেশী ভিক্ষে নিয়ে ডেরায় ফিরে বসে—খিল খিল করে হাসে আর গ্রামের রসিক ছোকরা-বাবুদের কথা গল্প করে সঙ্গিনীদের কাছে।

তারপর একটা ঝাঁপি একটু খুলে বাঁ হাত পুরে দেয়; শব্দ ওঠে ক্যাঁক-ক্যাঁক! বের করে আনে ব্যাঙ। ওই ঘোরা ফেরার ফাঁকেই পুকুর ডোবা থেকে সংগ্রহ করেছে। ব্যাঙটা বের করে এনে বড় ঝাঁপিটা খুলে একটা জোয়ান গোখুরা বের করে তাকে ছেড়ে দেয় এবং ব্যাঙটাকে ছেড়ে দিয়ে বলে—খাও বঁধু। ওইটে ওর বঁধু। সাপটা গেলে, ও দেখে। খাওয়া শেষ হলে পূর্ণোদর সাপটাকে মালার মত জড়িয়ে ধরে আদর করে।

অ—কালীনাগ। তুমি নাগ হইলে ক্যানে? নাগর হইলে না? অঙ্গে অঙ্গে জড়াইয়া অঙ্গ জুড়াইতাম। তুমি নাগ হইলা ক্যানে? কালীনাগ? সাপের ঝাঁপিটার উপর কাপড় পাট করে রেখে ঘুমোয়। এ সাপটার উপর বহুজনের হিংসে। বিশ্বাস নেই।

*　　　　*　　　　*

সাপটা হঠাৎ মরল। বিচিত্র ঘটনা : দেশ দেশান্তর ঘুরে বেড়ায় সাপুড়ের দল। মুরশিদাবাদ বীরভূম বর্ধমান মেদনীপুর পর্যন্ত। বাঁকুড়ায় শুশুনিয়া পাহাড়ের কাছে এক গ্রামে ফেলেছিল ডেরা। শুশুনিয়া পাহাড় ওদের না জানার জায়গা নয়। এখানে ওরা সাবধান। "ভোর বেলায় আগে কেউ বাইরিবা না। দিনমণি চাকিতে থাকতি থাকতি ডেরায় ফিরবা। সিঁধেল চোর লয়রে মানিক, ডাকাত আছে ওৎ পেত্যা।" মানে সাপ নয় বাঘ। সাপ সিঁধেল চোর, বাঘা ডাকাত। "আঁধার নামলে বন থেকে লাল গামছা মাথায় বেঁধ্যা পথের ধারে বস্যা হাই তুলবে, এই লম্বা জিব বার কর্যা আপন মুখ চাটবে। শিয়াল ডাকিলে পরে—বেদেরা লিবে না ঘরে।" ঘরে না নিলে পথে থাকে ; চলে যাও যেদিকে দু-চোখ যায়। এখানে কিন্তু শেয়াল ডাকে না কেউ ডাকে, কেউ ডাকলে কেউ নাই আছে বাঘা ডাকাত ; সকল পথের শেষ সাবধান।

এই শুশুনিয়া পাহাড়ের পাশ দিয়ে হন হন করে ফিরছিল কালী। মেয়েটার নাম কালী। বেলা তখনও আছে। তেষ্টা পেয়েছিল। দারুণ তৃষ্ণা। পাহাড়ের কোলে একটা ঝর্ণা, সেই ঝর্ণায় গেল যেতে। ঝর্ণার গায়ে দেবতার স্থান। জল খেয়ে উঠেছে কালী—হঠাৎ হি হি করে হেসে কে বললে—বেদেনী।

কালী চমকে উঠে মুখ তুললে। এক সন্ন্যাসী। লম্বা চওড়া শাহী চেহারা, গাঁটপড়া শালের গুঁড়ির মতো। মুখে দাড়ি গোঁফ। মাথায় রুখু চুল। তাতে দু-চারগাছায় পাক ধরেছে। সন্ন্যাসী আবার হেসে বলে—সাপ আছে রে ঝাঁপিতে ?

কালী মুখ মুচকে হেসে বললে—সাপ নয়, সাপা গোঁসাই। ছেড়ে দিলে মাথা তুললে ছাতিতে ডংশাবে। লাল চোখ ঘোলা হয়ে যাবে।

হি হি করে হেসে উঠলো গোঁসাই।—যদি মাথা না তোলে।

—মাথা তুলবে না ?

—না। সন্ন্যাসী একেবারে কাছে এসে বললে—খোল ঝাঁপি। দেখি তোর সাপা।

—তার আগে বল, ডংশালে মোর নাম দোষ নাই। কামানের সময় হইছে। কামাই নাই।

—নাই তোর নাম দোষ। কিন্তু তুই বল যদি মাথা না তুলে।

—মাথা না তুললে সাপারে ছেঁচ্যা দোব।

—আমাকে কি দিবি?

—থাকবার মধ্যি থাকবে তো জাতিকুল আর সাপের খালি ঝাঁপি; লিবা? সন্ন্যাসীর জপতপ-ভাসায়ে ঝাঁপ দিবা বেদে যুবতীর দেহের দহে। গো-সাপুরিতে? গোস্পদে? লিলে দিব।

—দেখিস?

—হ্যাঁ।

—খোল তবে ঝাঁপি।

সাপার ঝাঁপিটা খুলে একটা নিষ্ঠুর খোঁচা দিয়ে ইচ্ছে করেই সরে দাঁড়াল কালী। প্রকাণ্ড সাপটা উঠল মাথা নিয়ে কিন্তু সন্ন্যাসী তার আগেই ঝুলিতে হাত পুরে কি একমুঠো বের করে রেখেছিল—ফ্যাং গঙ্গারাম—বোম শঙ্কর! বলে চীৎকার করে সে সেই মুঠোর ধুলোর মতো বস্তুটুকু দিলে সাপটার মুখে চোখে ফণায় ছিটিয়ে। সঙ্গে সঙ্গে আশ্চর্য কাণ্ড। সাপটা মাথা নুইয়ে একেবারে কেঁচোর মত কুণ্ডলী পাকিয়ে গুটিয়ে গেল। সন্ন্যাসী হি হি করে হাসতে লাগল। ছুটে এগিয়ে এলো কালী—কি হল? কি দিলা?

—ধুলো পড়া।

—না, ওষুদ! কি ওষুদ দিলা? সাপ মেরা্য দিলা আমার? আমার সাপ। কেঁদে ফেলল মেয়েটা! সে একেবারে ঝরঝরে কান্না; সে কান্না দেখে সন্ন্যাসী যেন অপ্রস্তুত হল। বললে—সাপ তোকে আমি দিচ্ছি। ওই দেখ হাঁড়ি করে গাছের ডালে টাঙানো রয়েছে। যেটা খুশি নিয়ে যা।

অবাক কাণ্ড—সত্যিই কালো পোড়া হাঁড়ি টাঙানো রয়েছে, একটা দুটো তিনটে—ওই দুটো, ওই একটা। বেদের মেয়ে উঠল। নামালে হাঁড়িগুলো। সত্যি সাপ গর্জাচ্ছে। কিন্তু—।

—কিন্তু কি? সন্ন্যাসী জিজ্ঞাসা করলে।

—ই সাপ নিয়ে কি করব?

—কেন?

—আমার উটা সাপা ছিল। সাপা কই?

হা হা অটহাস্যে ভেঙে পড়ল সন্ন্যাসী।—সাপা!

—হাসছ কেন? সাপা আমার পয়মন্ত। সাপার বিক্রমে আর এই

মাদীগুলার বিরুদ্ধে? ইয়ারা পায়ের তলা থেকে কুটুস করে কামড় দিয়া ল্যাজ কাটা দিয়া পালাতে পারে। সাপা এ্যাই ফণা তুলে! তুমি হাসছ ক্যানে?

হি হি হাসি সন্ন্যাসীর ফুরোয় না।

হাসতে হাসতে বললে—আমার ভৈরবী হবি! বাজীতে তুই হেরেছিস। তোর জাতি-কুল ঝাঁপি আমার। আমার সঙ্গে চল; উড়িষ্যাতে তোকে শঙ্খচূড়ের সাপা ধরে দোব। এই সাপা! সে সাপা তুই চোখে দেখিস নাই।

মেয়েটা সর্বনাশী। স্থির দৃষ্টিতে চেয়ে রইল সন্ন্যাসীর দিকে। আপাদ মস্তক লেহন করছে দৃষ্টি দিয়ে। সন্ন্যাসী বললে—দেখছিস কি? যাবি?

—এখুনি যাবা? উই গাঁয়ে আমাদের দল। এখুনি ইথান থেকে যাও তো চল। যাবা?

—চল।

—আমাকে শঙ্খচূড় সাপা দিবা। এই সাপা? আপন মাথার উপর হাত তুলে সে সাপের আকার দেখালো।

—দোব।

—তিনবার বল। তিন সত্যি কর।

হা হা শব্দে হেসে উঠল সন্ন্যাসী—দোব। দোব। দোব।

*　　*　　*

মাস পাঁচেক পর খণ্ডগিরি উদয়গিরি থেকে ভুবনেশ্বরের পথের ধারে। গাছের তলায় ভৈরব আর ভৈরবী। ভৈরব গাঁজা খাচ্ছে। ভৈরবী স্থির দৃষ্টিতে তাকিয়ে বসে আছে। মাথার উপরে গাছের ডালে ঝুলানো বিরাট একটা হাঁড়ি। সাপের গর্জন শোনা যাচ্ছে!

—নে, খা। ভৈরব গাঁজার কল্কে ভৈরবীর দিকে এগিয়ে দিল। হাতটা ঠেলে দিয়ে ভৈরবী বললে—না।

—কি হ'ল তোর?

—কিছু না। দেহ ভাল লাগছে না।

—তবে মদ খা। দেহ ভাল হবে।

—তু—খা।

ভৈরব মদের বোতল বার করে মদ খেয়ে বোতলটা ওকে দিল—খা। খা বলছি। তোকে যা বলেছিলাম আজ তাই দিয়েছি, শঙ্খচূড়ের সাপা। তবু তুর ই কি? এমন তো ছিলি না।

এবার মদের বোতলটা তুলে মুখে খানিকটা ঢেলে দিয়ে গিলে ফেললে ভৈরবী ; বুকে হাত বুলিয়ে বললে—হল ? লে, এবার তু খা। খা।

—দে। আবার খানিকটা গলগল ক'রে গিলে ভৈরব বললে, লে আর এক ঢোক খা।

—দে, এই লে। বাকীটা তু এক ঢোকে খা দেখি। লে। সে নিজেই হাঁটু গেড়ে উবু হয়ে বসে তার মুখে বোতলটা ঢেলে দিয়ে হি হি করে হাসতে লাগল। মদের নেশা লাগল। ভৈরবীর উদাস ভাব কেটে যাচ্ছে। সে মুহূর্তে মুহূর্তে জাগছে। ফুলে ভরা লতার বাতাসে দোল খাওয়ার মতো ভৈরবের গায়ে দুলে আছাড় খেয়ে পড়ছে। ভৈরব দু'হাত বাড়িয়ে তাকে কাছে টেনে নিল। বললে—কাল তুকে সেই ওষুধ দিব। না বললে শুনব না। খেতে হবে। হাঁ ভৈরব ভৈরবীর সন্তান—।

—চুপ! ভৈরবী তার বাকরোধ করে দিলে। উঃ! বলে উঠল সন্ন্যাসী। খিল খিল করে হেসে উঠল ভৈরবী।

ঠোঁটে হাত দিয়ে মুছে নিয়ে দেখে ভৈরব বললে—রক্ত বার করেছিস ?

—সাপিনীর কামড় যি। আবার খিল খিল করে হেসে উঠল ভৈরবী। ভৈরবী শিউরে ওঠে সে হাসিতে।

—দে, মদ দে। নেশাটা জমছে না।

—লে। আবার নতুন মদের বোতল বার করলে ভৈরবী।

* * *

মদের নেশায় অচেতনের মতো পড়ে আছে ভৈরব। একটা গাঁটওয়ালা শাল গাছের গুঁড়ি যেন। ভৈরবীর চোখে ঘুম নাই। রাত্রির অন্ধকার থমথম করছে চারিদিকে। তারই মধ্যে একটা হাতছানি ঝিলমিল করছে। মাথার উপর গাছের ডালে শঙ্খচূড়ের সাপা গর্জাচ্ছে। ইচ্ছে হচ্ছে—ওটাকে গলায় জড়িয়ে গান গায়।

ও কালী নাগ গ! তুমি নাগ হইলে ক্যানে ? নাগর হইলে না!

"সাপার নাচান! সাপার মাথার আঁটুলি। মাদুলি করি ধারণ করলি মনোবাঞ্ছা পূর্ণ হয়!" হাঁক দিতে ইচ্ছে হচ্ছে! চঞ্চল হয়ে উঠেছে জাত সাপুড়ের মেয়ে। হাঁড়িটাকে নামিয়ে সাপটাকে বের করতে ইচ্ছে হচ্ছে। কিন্তু না। ভৈরব সাপা নয়, বাঘা। বাঘা জেগে উঠবে। তা ছাড়া সাপটার বিষ আজই সবে গালা হয়েছে। বিষ তো কম নয়। প্রায় আধ

ঝিনুক। কোথায় সে ঝিনুকটা? উঠল সে। সন্তর্পণে বের করে আনলে ভৈরবের ঝুলি থেকে। ভৈরব বিষ সংগ্রহ করে রাখে। গাঁজার সঙ্গে খায়। মদের অভাব হলে একটু ঢেলে নিয়ে চেটে খেয়ে ফেলে। তারপর সারাটা দিন বেহুঁশ হয়ে পড়ে থাকে। বিশাল শাল গুঁড়ির মতো পড়ে আছে। নাক ডাকছে ঝড়ের গোঙানির মতো। ঝুঁকে পড়ল সাপুড়ের মেয়ে। ঠোঁটের উপর ওই তো কাটা দাগটা। দেশলাই জ্বাললে। এখনও কাঁচা রক্ত জমে রয়েছে একটি কুঁচ ফুলের মতো। আঙুল দিয়ে ঘসে দিলে। আবার রক্ত বের হচ্ছে। ঝিনুকটা উপুড় করে দিলে তার উপর। গাছের ডালের হাঁড়িটা নামিয়ে নিলে মাথায়, কাঁধে ঝোলালে ভৈরবের ঝোলাটা। তারপর সাপিনীর মতো শন শন করে চলল।

শয়তান! ঘেন্না জন্মাচ্ছে! রাগ হচ্ছে। যত বিষ তত রাগ তত হিংসে।

ভৈরবের ঝুলি থেকে একটা কৌটো বের করে খুললে। ওষুধের গুঁড়ো! এই গুঁড়োর ধুলো-পড়ায় তার সেই সাপটা মরেছিল। কটু গন্ধ উঠছে।

সাপের হাঁড়িটার মুখের সরাটায় একটা পাথর দিয়ে ভেঙে একটু ছিদ্র করে একটু গুঁড়ো ঢেলে দিলে। নি—গর্জা। গর্জা। হু।

খিল খিল করে হেসে উঠল জাত সাপুড়ের মেয়ে। গর্জন থেমে গেছে। হুঁ।

—লে, আরও লে। খা, আরও খা। ঢেলে দিলে সে অনেকটা গুঁড়ো।

—এই, গর্জা! লে গর্জা!

আর গর্জায় না। ব্যস! নিশ্চিন্ত! এইবার ছোট্ট একটি আশ্রয়! মাস কতকের জন্যে। না চিরকালের জন্যে।

চুপ করে শুল সে। আকাশে চাঁদ উঠেছে।

"আয় চাঁদ আয় চাঁদ আয় চাঁদ—
আ-রে! আয় আয় আ-রে।
চাঁদের কপালে চাঁদ টিপ দিয়ে যারে!"

'তরুণের স্বপ্ন। বৈশাখ ১৩৬৫

# ডাইনী

তোমাদের একালে ডাইনী নাই। ডাইনী নাই, মায়াবিনী নাই।

সে হিসেবে একালের ছেলেরা ভাগ্যবান।

আমাদের আমলে, মানে চল্লিশ-পঁয়তাল্লিশ বৎসর আগে ডাইনী, ডাকিনী, মায়াবিনী। একালের ছেলেরা ডাইনী-ডাকিনীর কথা শুনে হেসে উঠবে। কিন্তু সে আমলে আমাদের অন্তরাত্মা ভয়ে শুকিয়ে যেত এদের নামে।

আমাদের গ্রামে আমাদেরই বাইরের বাড়ীর পূর্বপ্রান্তে বড় একটা পুকুর, বড় বড় তালগাছে ঘেরা। তার উত্তর-পূর্ব কোণে ছিল স্বর্ণ ডাইনির ঘর।

একেবারে গ্রামের প্রান্ত। একপাশে জেলেপাড়া—অন্যপাশে বাউরীপাড়া—মাঝখানে খানিকটা খালি জায়গা। সেই খালি জায়গায় একটা অশ্বত্থ গাছ। সেই গাছতলায় ছোট একখানি ঘর। তারপর, অর্থাৎ স্বর্ণের বাড়ীর পর পূর্বদিকে আর বসতি নাই, প্রান্তর চলে গিয়েছে। বালি আর কালচে মাটির প্রান্তর। সেই প্রান্তরের মধ্যে শালুকচাঁদা নামে পুকুরটা ছিল গ্রামের শ্মশান। এখানে অবশ্য শবদাহ করা হ'ত না, মুখাগ্নি করা হ'ত। চারিদিকে পড়ে থাকত—মড়ার বিছানা মাদুর, বালিশ ন্যাকড়া বাঁশ, মাটির সরা ভাঁড়, আধপোড়া কুঁচি-কাঠি। পুকুরটার ওপারে একটা ঝাঁকড়া বটগাছ। দিনের বেলাতেও কেউ সে গাছতলায় যেত না। রাত্রে সেটা জমাট অন্ধকারের মতো থমথম করত।

স্বর্ণ নিজের ঘরের দাওয়ায় বসে তাকিয়ে থাকত—সেই বটগাছটার দিকে।

আমরা তাই ভাবতাম।

নইলে—প্রান্তরটা যেখানে শেষ হয়েছে—সেখানেই শুরু হয়েছে ধানের ক্ষেত। সবুজ শস্যক্ষেত্র। কিন্তু ডাইনী কি সবুজ ভালবাসে? না বাসতে পারে?

স্বর্ণ ডাইনী। আমাদের দেশের ভাষায় 'স্বনা ডান।'

শুকনো কাঠির মতো চেহারা। শক্ত দু-পাটি দাঁত, একটু নরুনে-চেরা চোখের মত ছোট। তাতে খয়েরী রঙ-এর তারা। বিচিত্র স্থির দৃষ্টি। ভাব-লেশহীন শুষ্ক—যেন খটখট করত দুটো হলদে এই পাথর শুকনো ডাঙার বুকে।

ডাইনীর দৃষ্টি!

এই দৃষ্টিতে ডাইনীরা কচি নধর দেহের, সুন্দর সুশ্রী মানুষের, তরুণী নববধূর দেহের অস্থি চর্ম মেদ মাংস ভেদ করে—ভিতরে প্রবেশ করে খুঁজত প্রাণ-পুতুলী। তাকে পেলে চুষে চুষে তারা খেয়ে ফেলে। নধর মানুষ শুকিয়ে অস্থি-চর্মসার হয়ে যায়, সোনার মত দেহের বর্ণ কালো হয়ে যায়। তরুণী নববধূর সব লাবণ্য ঝরে পড়ে। শুধু মানুষ কেন কচি পাতায় ভরা লকলকে সতেজ গাছ অকস্মাৎ শুকিয়ে যায়। ডাইনীরা তারও সরস প্রাণটুকু দৃষ্টিযোগে পান করে নেয় নিঃশেষে।

স্তব্ধ গ্রীষ্মের দ্বিপ্রহরে তালগাছের মাথায় চিল চ্যাচায়—চি-ই-ই-লো! চি-ই-লো, চি-ই-লো!

কান পেতে শুনলে শুনতে পাওয়া যায়—ঘরের দাওয়ায় বসে ডাইনী তার স্বরে স্বর মিলিয়ে সঙ্গীত গাইছে—অনুনাসিক মিহি স্বরে গাইছে—ছিঁ-ই-হুঁ-ই-হুঁ! হিঁ-ইঁ-ইঁ-ইঁ-হুঁ!

রাত্রে—গভীর রাত্রে স্বর্ণ ডাইনীর ঘরের দেওয়ালে কান পাতলে শোনা যায়—শব্দ উঠছে—হুট-পাট, হুট-পাট, হুট-পাট!

বাট বইছে স্বর্ণ। যারা ডাইনী তারা ভগবানের অভিসম্পাতে রাত্রে মাটির উপর বুকে হেঁটে বেড়ায়। বাট বয়।

ভয় হয় না এর পর?

*　　　*　　　*

স্বর্ণ তরিতরকারি বেচে বেড়াত। এই ছিল তার জীবিকা। তিন-চার ক্রোশ দূরের হাট থেকে কিনে আনত, বেচত আশপাশের গ্রামে। পান, কাঁচকলা, পাকা রম্ভা, শাক, কুমড়ো এই সব। আমাদের গ্রামে সে বেচত না। আশপাশের গ্রামেই বেচত। গ্রামের কারও বাড়ীতে ঢুকতে সে চাইত না। কি জানি—কার অনিষ্ট সে করে বসবে! তার ভিতর যে লোভটা আছে, সে যখন লক-লক করে জিভ বার করবে তখন তো স্বর্ণের বারণ শুনবে না। কিন্তু স্বর্ণ যে লজ্জায় মরে যাবে! হি-হি-হি! ওর ভিতরের ডাইনীটা তো ওর অধীন নয়! সেই তো ওর জীবনের মালিক, তারই হুকুমে ওকে চলতে হয়। তার হুকুম ছাড়া ওর মরবারও অধিকার নেই। তার ভিতরের যে ডাইনীটা—সে এক সিদ্ধবিদ্যা, তাকে কোন নূতন মানুষকে না-দেওয়া পর্যন্ত স্বর্ণ মরবে না।

স্বর্ণরে মাসী কি কে যেন ছিল ডাইনী!

মৃত্যুকালে আত্মীয় স্বজনদের খবর পাঠিয়েছিল—কিন্তু কেউ যায়নি। ভয়ে যায়নি, যদি সে কোন কৌশলে তাকে দিয়ে যায় ঐ সর্বনাশা ভয়ঙ্কর বিদ্যা!—সে যে ডাইনী হয়ে যাবে।

মৃত্যুর পর স্বর্ণ গেল। নিশ্চিন্ত হয়েই গেল। বিদ্যা সে তো কাউকে দিয়ে দিয়েছে। নইলে মরণ হল কেমন করে। গিয়ে দেখলে—তখন মাসীর অনেক আত্মীয় এসেছে। আত্মীয় যা ছিল ভাগ করে নিয়েছে। সকলে চলে গেল। বিধবা তরুণী স্বর্ণ বসে রইলো দাওয়ার উপর। তার যেমন অদৃষ্ট। হঠাৎ ম্যাও ম্যাও শব্দ করে মাসীর পোষা বিড়ালটি তার পা ঘেঁষে বসল। ওটাকেই কেউ নিয়ে যায়নি। বিড়ালটা তার পায়ে পা ঘষলে, গর গর শব্দ করলে। লেজটা উঁচু করে তার নাকে-মুখে ঠেকিয়ে দিলে। যেন বললে—আমাকে তুমি নিয়ে চল। তুমি কিছুই পাওনি। আমাকেও কেউ নেয়নি।

স্বর্ণের মায়া হল। নিয়ে এল বেড়ালটা। মাছ ভাত-দুধ খাওয়ায়, কোলের কাছে নিয়ে শোয়। পাশের জেলে পাড়ায় যায়, বাউরী পাড়ায় যায়।

সেদিন হইচই উঠল জেলে পাড়ায়।

জেলেদের একটা কচি ছেলের কি হয়েছে ধনুকের মতো বেঁকে যাচ্ছে, আর কাঁদছে—কাঁদছে যেন বেড়ালের মত আওয়াজ ক'রে।—এ্যাও। অবিকল বেড়ালের শব্দ।

গুণীন এল। গুণীন দেখে বললে—ডাইনীর কাজ। কিন্তু—

—কিন্তু কি?

—ডাইনটা মনে হচ্ছে—

বলতে হ'ল না শেষটা—স্বর্ণের বেড়ালটা ছুটে এল উঠনে, রোঁয়া ফুলিয়ে লেজ ফুলিয়ে—এ্যা-ও... করে থাবা পেতে বসল।

—এই। এই তো বেড়ালটা, এইটাই ডাইন।

—বেড়াল ডাইন?

—হ্যাঁ। কোন ডাইন মরবার সময় ওকে দিয়ে গেছে ডাইনী-বিদ্যে।

—ঠিক কথা। স্বর্ণের মাসী ছিল ডাইনী। বেড়াল তো তারই। কি সর্বনাশ।

একটা জোয়ান জেলের ছেলে—দুরন্ত ক্রোধে বসিয়ে দিলে এক লাঠি তার মাথার উপর। মাথাটা প্রায় চুর হয়ে গেল। কিন্তু তবু মরল না

লেজ পাছড়াতে লাগল। নখগুলো বের করে মাটির উপর আঁচড়াতে লাগল।

গুণীন বলল—সাবধান। কেউ কাছে যাবে না। ও এখন ডাইন মন্ত্রটি দেবার চেষ্টা করবে। নইলে ওর মৃত্যু হবে না।

সে মন্ত্র পড়লে, নিজের অঙ্গবন্ধন করলে—তারপর সন্তর্পণে লেজে ধরে বের ক'রে ফেলে দিয়ে এল গ্রামের প্রান্তে।

স্বর্ণ ঘরে বসে সভয়ে কেঁপে উঠল।

লোকে তাকে গাল দিয়ে গেল। কেন এনেছিল সে ওই পাপকে।

সন্ধ্যের মুখে ক'টি ছেলে পথ দিয়ে গেল, তারা ব'লে গেল বেড়ালটা এখনও মরেনি।—ইঃ, কি গোঙাচ্ছে! বাপরে! শিউরে উঠল তারা।

স্বর্ণ গেল চুপি চুপি। না দেখে থাকতে পারলে না।

সাদা দুধের মত বেড়ালটার রঙ—রক্তে-ধূলোয় পিঙ্গল হয়ে গেছে। কি যন্ত্রণা-কাতর শব্দ।

স্বর্ণ এগিয়ে গেল—দুপা, এক পা ক'রে।

তাকে স্পর্শ করলে।

বেড়ালটা মরে গেল।

স্বর্ণের একি হল?

স্বর্ণের চোখে একি দৃষ্টি! একি হ'ল তার? এসব সে কি দেখছে? ওই যে গর্ভবতী ছাগলটা যাচ্ছে—তার গর্ভের মধ্যে দুটি ছাগল ছানাকে দেখতে পাচ্ছে। ওই যে কলাগাছটা—ওর ভেতর দেখতে পাচ্ছে—কলার মোচা।

তার জিভ সরস হয়ে উঠছে। লকলক করে উঠছে! একি হল তার? হে ভগবান!

* * *

এমনি করে নাকি স্বর্ণ হয়েছিল ডাইনী।

সে আবার কাউকে ডাইনী বিদ্যে দেবে—তবে তার মরণ হবে। নইলে ওই মাথা ভাঙা বেড়ালটার মত কাতরাবে, কাতরাবে, কাতরাবে—তবু তার মৃত্যু হবে না। মৃত্যু চোখের সামনে বসে থাকবে।

ও বলবে—আমাকে নাও গো। আমাকে নাও।

মৃত্যু বলবে—কি ক'রে নেব? এই বিদ্যে তুই আগে কাউকে দে—তবে নেব। নইলে তো পারব না।

স্বর্ণের হাত নাই তার ভিতরের ডাইনীর উপর।

সে কি গ্রামের কারুর বাড়ী যেত পারে? বাপরে!

আমার অনেক বয়স পর্যন্ত স্বর্ণ বেঁচে ছিল। আমি বলতাম—স্বর্ণ পিসি।

ছেলেবেলায় কখনও সামনে যেতে সাহস হত না। বড় হবার পর ওপথে গিয়েছি এসেছি; নিজের ঘরের আধো-অন্ধকার আধো-আলোর মধ্যে চুপ করে বসে থাকতে দেখেছি। চুপ করে বসে থাকত। কারও সঙ্গে কথা বলত না। কেউ কথা বললে তাড়াতাড়ি দু-একটা জবাব দিয়ে ঘরে ঢুকে যেত।

আমার বিশ-বাইশ বছর বয়স যখন হল, তখন আমি তার বেদনা বুঝলাম। মর্মান্তিক বেদনা ছিল তার। নিজেও সে বিশ্বাস করত—সে ডাইনী। কাউকে স্নেহ ক'রে সে মনে মনে শিউরে উঠত। কাউকে চোখে দেখে ভাল লাগলে চোখ বন্ধ করত। তার আশঙ্কা হ'ত, সে বুঝি তাকে খেয়ে ফেলবে;—হয়ত বা খেয়ে ফেলেছে বলে শিউরেও উঠত। মনে হ'ত ডাইনীমন্ত্র—বিষাক্ত তার ভালবাসা—লোভ হয়ে তীরের মত গিয়ে তাকে বিঁধে ফেলেছে তার হৃৎপিণ্ডে!

ডাইনীতে আজ আর বিশ্বাস করি না। এ-কালের ছেলেরাও করে না। কিন্তু স্বর্ণ ডাইনীর ডাইনীত্বের একটি বিচিত্র পরিচয় আমার স্মৃতিতে অক্ষয় হয়ে আছে। সেই কথাটি বলব।

তখন আমার বয়স নয় কি দশ। কিন্তু ঘটনাটি আজও মনে হয় এই ক'দিন আগের দেখা ঘটনা। হঠাৎ শুনলাম—ও-পাড়ার অবিনাশদাদাকে স্বর্ণ ডাইনে খেয়েছে। অর্থাৎ ডাইনে নজর দিয়ে—দৃষ্টিবাণে বিদ্ধ করেছে, তার ভিতরে প্রবেশ ক'রে তাকে শুষে খাচ্ছে। গ্রামটা একেবারে তোলপাড় করে উঠল। বিখ্যাত গুণীন ছিলেন আমাদেরই বাড়ীতে। আমার বাবা গ্রামের বাইরে বাগানে তারামন্দির প্রতিষ্ঠা করেছিলেন—সেইখানে থাকতেন এক সন্ন্যাসী, পশ্চিম দেশীয় সাধু। আমি তাঁকে বলতাম গোঁসাইবাবা; অর্থাৎ গোস্বামী বাবা। তিনি জানতেন অনেক বিদ্যা। তাঁকে খবর দেওয়া হ'ল। তিনি এলেন; আমি তাঁরই সঙ্গে গেলাম, স্বর্ণ ডাইনের কীর্তি দেখতে এবং গোঁসাইবাবার ডাইন তাড়ানো দেখতে।

অবিনাশদাদা, অবিনাশ মুখুজ্জের বয়স তখন সতের আঠারো! বাড়ীতে আছে মা আর দুই বোন। অবিনাশদাদার মা—গোঁসাইবাবাকে বলেন

গোঁসাইদাদা, অবিনাশদাদা বলেন—গোঁসাইমামা। অবিনাশ দাদার বাড়ী তখন লোকে লোকারণ্য ; স্বর্ণ ডাইন অবিনাশকে খেয়েছে, রামজী সাধু ঝাড়বেন।

মেটে কোঠার উপর অবিনাশদাদা শুয়ে আছেন, চোখ বন্ধ। প্রবল জ্বর। ডাকলে সাড়া নাই। মাথার শিয়রে বসে মা। পাশে বসে বোন। চোখের জল ফেলছেন। রামজী সাধু গিয়ে একপাশে বসলেন—তার পাশেই আমি।

ডাকলেন—ভাগ্না। অবিনাশ ভাগ্না।

কোন উত্তর দিলেন না অবিনাশদা।

—অবিনাশ! এ! গায়ে নাড়া দিলেন।

এবার অবিনাশ ঘুরে শুল। বললে—মর হা' ঘ'রে গোঁসাই। আমি মেয়েছেলে। আমার গায়ে হাত দিচ্ছিস কেন?

—হুঁ। তু কৌন? মেয়েছেলে? কে রে তু?

অবিনাশদা উত্তর দিল না।

—এ। তু কে রে? এ?

—বলব না

—বলবি না।

—না।

মন্ত্র পড়া শুরু হ'ল। বিড় বিড় করে মন্ত্র পড়েন আর ফুঁ দেন—ছু! ছু! ছু!

পরিত্রাহি চীৎকার করে অবিনাশ। বলছি। বলছি, বলছি!

তবু মন্ত্র পড়া চলল, সঙ্গে সঙ্গে ফুৎকার।—ছু! ছু! ছু!

—বাবারে, মারে! মরে গেলামরে! ও গোঁসাই আর মেরো না। বলছি আমি বলছি!

—বোল। বোল তু কে? বোল।

—আমি স্বর্ণ!

আজও স্পষ্ট কানে শুনতে পাচ্ছি। আমি স্বর্ণ। চোখে সব দেখতে পাচ্ছি! থাক সে কথা!

গোঁসাই প্রশ্ন করলেন—স্বর্ণ? তু কাহে ইঁয়া? আঁ? এখানে কাহে?

—আমি একে খেয়েছি যে।

—হাঁ—হাঁ। উ তো জানছি। ওহি তো শুধাচ্ছি—কাহে—কাহে খেলি?

—কি করব? আমার ঘরের সামনে দিয়ে এই বড় বড় আম হাতে নিয়ে যাচ্ছিল, আমি থাকতে পারলাম না, আমি আম না পেয়ে ওকেই খেলাম।

—কাহে, তু মাঙলি না কাহে? কাহে বললি না—হামাকে দাও?

—কি করে বলব? একে লোভের কথা, তার উপরে মেয়েলোক, আমি লজ্জায় বলতে পারলাম না।

—হাঁ! তব ইবার তু যা ভাগ্।

—না। তোমার পায়ে পড়ি, যেতে আমাকে বোল না।

আদেশের স্বরে গোঁসাই বললেন—যা তুই। হামি বলছে।

—না! বিদ্রোহ ঘোষণা করলে অবিনাশদার মুখ দিয়ে স্বর্ণ ডাইনী।

—না? আচ্ছা। এ দিদি, আন্ সর্‌যা।

সরষে এল। হাতের মুঠায় সরষে নিয়ে বিড়বিড় করে মন্ত্র পড়ে ছুঁ শব্দে ফুঁ দিয়ে ছিটিয়ে মারলেন অবিনাশদাদার গায়ে।

চীৎকার করে কেঁদে উঠল অবিনাশদাদা—বাবারে মারে, ওরে মেরে ফেললে রে! ওরে বাবারে!

আবার মারলেন সরষের ছিটে।

—যাচ্ছি, যাচ্ছি, যাচ্ছি, আমি যাচ্ছি, আর মেরো না, আমি যাচ্ছি।

—যাবি?

—হ্যাঁ যাব।

সঙ্গে সঙ্গেই অবিনাশ কেঁদে উঠল—ওগো, যেতে যে পারছি না গো।

—পারছিস না? চালাকি লাগাইয়েছিস, অঁা? হাত তুললেন রামজী সাধু, মারবেন ছিটে।

অবিনাশ চীৎকার করলে আবার—না না। যাচ্ছি।—

—যাবি?

—হ্যাঁ যাব।

—তব্ এককাম কর্। ঘরের বাহারে একঠো কলসীমে জল আছে, দাঁতে উঠাকে লে যা। নেহি তো—

—তাই, তাই যাচ্ছি।

জ্বরে অচেতন অবিনাশ উঠে দাঁড়াল। দাদার মা ধরতে গেলেন। রামজীবাবা বললেন না।

ঘর থেকে অবিনাশ বের হ'ল। চোখে বিহ্বল দৃষ্টি তার। ঘরের

বাইরে দোতালার বারান্দায় জলপূর্ণ কলসী আগে থেকেই রাখা ছিল, সেটার কানা দাঁতে কামড়ে তুলে নিলে। দাঁতে ধরেই সে নেমে গেল সিঁড়ি বেয়ে, উঠানে নামল, বাইরের দরজার সামনে এসে দাঁড়াল, দাঁত থেকে কলসীটা খসে পড়ে ভেঙে গেল, সে নিজেও পড়ে গেল মাটির উপর—ধরলেন গোঁসাইবাবা। এবার বিপুল বলশালী পশ্চিম দেশীয় সন্ন্যাসী কিশোর বা সদ্য-যুবা অবিনাশকে ছোট ছেলেটির মত পাঁজাকোলে করে তুলে উপরে এনে বিছানায় শুইয়ে দিলেন। গোঁসাইবাবার পাশে পাশেই রয়েছি আমি।

এবার গোঁসাইবাবা ডাকলেন—অবিনাশ, মামা!

—অ্যাঁ?

—কেমন আছ?

—ভাল আছি।

কয়েক ঘণ্টার মধ্যেই অবিনাশদাদার জ্বর ছেড়ে গেল। আমার শিশু-চিত্তে ডাইনী আতঙ্ক দৃঢ়বদ্ধ হয়ে গেল। স্বর্ণ সে দফা যে মার খেয়েছিল, একথা বলাই বাহুল্য।

অনেক দিন পর। এখন আমার বয়স তের-চোদ্দ বৎসর। স্বর্ণ হঠাৎ আমাদের বাড়ী যাওয়া-আসা শুরু করলে। পান তরকারি নিয়ে আসত। শুনলাম, ফুল্লরাতলায় যাওয়া-আসার পথে মায়ের সঙ্গে স্বর্ণের কথাবার্তা হয়েছে। মা তাকে বলতেন, ঠাকুরঝি। ওইটুকুতেই সে কৃতার্থ। স্বর্ণ আসত এরপর আমাদের বাড়ী। আমার ভয় চলে গেল। স্বর্ণকে বুঝতে লাগলাম। পথে যেতাম, দেখতাম স্বর্ণ নিজের দাওয়ায় বসে আছে আকাশের দিকে চেয়ে, অথবা আধো-অন্ধকার ঘরের দুয়ারটিতে ঠেস দিয়ে বসে আছে। নিঃসঙ্গ পৃথিবী-পরিত্যক্ত স্বর্ণ।

স্বর্ণ ছাড়া আরও অনেক ডাইনী ছিল। তার চেয়ে গল্প ছিল অনেক বেশী। প্রকাণ্ড মাঠে একটা অশ্বত্থগাছ ছিল। মাঠটার চারিদিকে আর যে গাছগুলি ছিল সেগুলি সবই বট, মাঝখানে ওই অশ্বত্থগাছটি খানিকটা হেলে দাঁড়িয়ে ছিল। একদিকের শিকড় উঠে বেরিয়ে পড়েছিল। মনে হত গাছটার আধখানা আছে আধখানা নাই। শুনতাম ওটা ডাকিনীর গাছ। দেশে নাকি ছিল ভারী এক গুণীন। কাঁউরের অর্থাৎ কামরূপের বিদ্যাও তার জানা ছিল। একদিন গরমকালের রাত্রে গ্রামের প্রান্তে বসে

কয়েকজন বন্ধুবান্ধব মিলে গান গল্প করছে, এমন সময় আকাশ পথে একটা শব্দ শোনা গেল। প্রচণ্ড বেগে যেন একখানা মেঘ উড়ে চলছে! সকলে বিস্মিত হল—একি? আশ্চর্য মেঘ তো! গুণীন হেসে বললে—মেঘ নয়! গাছ উড়ে চলছে।

—গাছ? গাছ উড়ে চলে?—কি বলছ?

—চলে। কাপরূপের ডাকিনীবিদ্যা যারা জানে। তারা গাছে বসে বিদ্যার প্রভাবে উড়িয়ে নিয়ে চলে—দেশ থেকে দেশান্তর। ডাকিনী চলেছে আকাশ পথে।

বিশ্বাস করলে না কেউ। বললে—তুমি ধোঁকা দিচ্ছ।

—দেখবে।

—দেখাও?

গুণীন হাঁকতে লাগল মন্ত্র। আকাশে চীৎকার উঠল, চিলের মত চীৎকার, এক সঙ্গে যেন বিশ-পঁচিশটা চিল দুরন্ত ক্রোধে আকাশের বুক চিরে চীৎকার করে উঠল—ঈ—।

সকলে ভয়ে কেঁপে উঠল। কিন্তু গুণীন আপন মনে মন্ত্র উচ্চারণ করেই চলল। মেঘের মত জিনিসটির গতি থামল না। কিন্তু সে সামনে আর ছুটল না। পাক খেয়ে ঘুরতে লাগল। ঘুরতে ঘুরতে মাটির উপর নেমে এল এক অশ্বত্থগাছ। গুণীনের মন্ত্র তখনও থামেনি। মাটি ফাটল, গাছের শিকড় মাটির সেই ফাটলে ঢুকল, গাছটি এখানে জন্মানো গাছের মত সোজা হয়ে দাঁড়াল! তার চেয়েও বিস্ময়ের কথা—গাছের মাথায় দেখা দিল অপরূপ সুন্দরী এক মেয়ে। একপিঠ এলোচুল কিন্তু সম্পূর্ণ বিবস্ত্রা।

লোকে মাথা হেঁট করলে!

ডাকিনী বললে—আমাকে নামালে তুমি গুণীন, দশের সামনে এই অবস্থায়। আমাকে লজ্জা দিলে! আমি ডাকিনী হলেও মেয়েছেলে, আমার লজ্জা রক্ষা কর, আমাকে কাপড় দাও।

গুণীন হাসল।

ডাকিনী তখন হাত বাড়িয়ে বললে—দাও, কাপড় দাও।

গুণীন হেসে ঘাড় নাড়লে।—সবুর কর। সবুর কর।

কিন্তু যারা গুণীনের সঙ্গী—তাদের সবুর হল না!

একজন বললে—ছি ভাই!

গুণীন তাকে ধমক দিলে—না।

ততক্ষণে একজন অতর্কিতে গুণীনের কাঁধের গামছাখানাই টেনে মেয়েটিকে ছুঁড়ে দিলে। গুণীন আঁতকে উঠল—করলি কি? করলি কি?

ডাকিনী খিল খিল করে হেসে উঠল। গামছাখানায় মাথা থেকে পা পর্যন্ত সামনের দিকে ঢেকে নিয়ে হেঁট হয়ে পায়ের দিকে গামছটার প্রান্তটা ধরে উপরের দিকে টেনে নিয়ে পিছনের দিকে মাথা পার করে ফেলে দিলে! গুণীন মর্মান্তিক চীৎকার করে উঠল—সকলে সভয়ে দেখলে, গুণীনের দেহের চামড়াও পায়ের দিক হতে ছিঁড়ে ক্রমশঃ মাথার দিকে গুটিয়ে পিছনের দিকে উল্টে গেল। চামড়া ছাড়ানো মানুষটা পশুর মত আর্তনাদ করে উঠল সে গিয়ে আবার চাপল সেই গাছে। গুণীন সেই অবস্থাতেই তখনও মন্ত্র পড়ছিল।

মন্ত্র আধখানার বেশী পড়তে পারলে না সে। গাছটা আধখানা উঠল না, আধখানা ছিঁড়ে আবার উঠল আকাশে। আবার আকাশে শব্দ হতে লাগল। উড়ন্ত মেঘের মত চলে গেল—কোথায় নিরুদ্দেশ হয়ে। ওই অশ্বত্থ গাছটা সেই আধখানা গাছ।

আজ সে কালের পরিবর্তন হয়েছে। ডাইনাতে বিশ্বাস ধীরে ধীরে লোপ পেয়ে আসছে। ডাইনীও আজ আর নাই বললেই হয়। অশিক্ষার গাঢ় অন্ধকারে যারা আজও ডুবে আছে তাদের মধ্যে হয়তো আছে। সে কালের ডাইনীর বিচিত্র গল্পও আজ লোকে ভুলে আসছে। এই গল্পগুলির মধ্যে শুধু অন্ধ বিশ্বাসই তো নাই—আছে কত মানুষের মর্মান্তিক বেদনা! সারাটা জীবন তারা এই অপবাদের গ্লানি বহন করে চলত। নিজেরাও বিশ্বাস করে নিত এই অপবাদকে সত্য বলে আর ভগবানকে ডাকত স্বর্ণের মত—আমার এ লজ্জার বোঝা নামিয়ে দাও প্রভু। এ ভয়ঙ্কর জীবনের অবসান কর। চোখের জল মুছে ফেলত কাঁপড়ের আঁচলে, মাটিতে কোন ক্রমে একফোঁটা ঝড়ে পড়লে শিউরে উঠত, মা বসুমতীর বুক যে জলে উঠবে।

'মৌচাক'। বৈশাখ ১৩৪৮

# সমাপ্তি

সাগরের বুকে প্রাতঃ সবিতার রক্তরাঙা মূর্তির প্রতিচ্ছবি। যুগ যুগান্তের বিরামহীন ধ্যানে সে এ সিদ্ধি লাভ করেছে, আজো তার বুকে উদ্দাম আকাঙ্ক্ষা; আজো সে ঢেউয়ের মাথায় তাঁরি উদ্দেশ্যে অর্ঘ্য নিবেদন করছে নিয়মিত; শ্রান্তিহীন, ক্লান্তিহীন--

বালুবেলায় ছোট বাঙলো দাঁড়িয়ে। অনন্ত সমুদ্রের পাশে মানুষের সৃষ্টি কতো অসহায়, কতো ক্ষুদ্র; মানায় না যেন কিছুতেই।

ইজি-চেয়ারে মাথা রেখে তন্দ্রাতুর মনীষ শুয়ে। উদ্দাম বাতাস, লক্ষ্যহীন সে, তাই সব জিনিসের মাঝেই এনে দেয় বিশৃঙ্খলার ভাব। উড়ছে মনীষের রুক্ষ এলোমেলো চুলগুলো রোগপাণ্ডুর ফ্যাকাশে কপালের ওপর, চোখের ওপর, মুখের ওপর; আর তার জীবন-শেষের ক্ষুদ্র কাব্য, তার শেষ সৃষ্টি, তার জীবন চোয়ানো স্মৃতি, সেও যেন স্রষ্টার আসন্ন বিদায় ব্যথায় লুটোপুটি খাচ্ছে কঠিন মেঝের ওপর! তবুও মানুষ অচেতন, নির্লিপ্ত। প্রতি মুহূর্তে মরণের পানে এগিয়ে যাওয়ার নিঃশেষতা, তার ওপর গত রাত্রির নিদ্রাহীন ক্লান্তি, আর সবার ওপর তার কামনাহীন নিশ্চিন্ততা। জীবন তার ফুরিয়ে যাক্ কোনো আপত্তি নেই। সে যে রচনা করেছে তার ক্ষুদ্র কাব্যের, রূপ দিয়েছে কল্পনাকে, ভাষা দিয়েছে মূককে। সে আজ স্রষ্টা। তার সৃষ্টি তারি প্রতিনিধি হয়ে পৃথিবীর বুকে অনন্তকালের জন্যে স্থান করে নেবে। তার দেহের নিঃশেষে আজ কোন ব্যথার হবে না। তার জন্যে আজ করুণাশ্রুর পথ অবরুদ্ধ; কোনো প্রয়োজনও নেই তার···

বীথিকা প্রাতঃভ্রমণ সেরে এসে বিস্ময়সূচক ভঙ্গীতে বলে উঠলো—এখনো শুয়ে!

তীব্র হলেও তার কথার আওয়াজ মনীষের চেতনায় আঘাত করলো না, সে আনন্দহীন।

বীথিকা হাতের ছোট ক্যামেরাটা টেবলের ওপর রাখলো। হঠাৎ তার

দৃষ্টি আকর্ষিত করলো দিনের আলোয় ম্লান হয়ে যাওয়া জ্বলন্ত ল্যাম্পটা; মেঝেতে একরাশি ফুলস্কেপ কাগজ এলোমেলো হয়ে পড়ে রয়েছে। সে লক্ষ্য করে দেখলো। নতুন লেখা; এখনো কালি শুকিয়ে কালো হয়নি। ঝাঁঝাল স্বরে সে বলে উঠলো—বুঝেছি, আবার সেই সারা রাত্রি জেগে লেখা হয়েছে! ডাক্তারের বারণ, স্বাস্থ্যের অক্ষমতা, কিছুই যদি না বুঝতে চাও—বেশ, যা মনে চায় করো। আমিও আর কথাটি কইছি না, পরেও উঠি না আর!

শেষের কথা কয়টা ধরা-গলায় হলেও মনীষের তন্দ্রা ভেঙে গেলো—আজই আমার শেষ দিন বীথিকা। লেখারও সমাপ্তি, আর ···

—থাক্‌, থাক্‌, খুব হয়েছে! কেন আর মিথ্যের বোঝা বাড়াবে প্রতিজ্ঞা করে। বহুবারই তো দেখা গেছে—বরঞ্চ তুমি যত পারো লেখো। আয়ুর পরিসমাপ্তি জোর করে টেনে আনো। আমি কিছুতেই থাকতে চাই না!

বীথিকা সশব্দ-পদক্ষেপে ঘরের মধ্যে প্রবেশ করলো। মনীষের শুকনো ঠোঁটে একটু অগ্নিময় হাসি খেলে গেলো। আবার টেবিলের উপর তার মাথাটা পড়লো ঝুঁকে।

সারাদিন অবিচ্ছিন্ন নীরবতা একাকীত্বের সূক্ষ্মতম অনুভূতি। বীথিকা গেছে ফরেস্টে; পাইনের মর্মরতা শুনতে, হরিণের চঞ্চল খেলা দেখতে। হয়তো বা অভিমানের গ্লানি ও মনের ব্যথাকে সরিয়ে সৌন্দর্য ও আনন্দ বোধের পূজা করতে।

—'মা-গো। আর পারি না', মনীষ পাশ ফিরতে চেষ্টা করে; শক্তির দৈন্য মুখে-চোখে প্রকাশ পায়। ওটা ওর ধৃষ্টতা; সামর্থ্যের ওপর জোর খাটানো। প্রকৃতি এর প্রতিশোধ নেয়, বিরামহীন জোরে, আরও জোরে। বিকৃত মুখে বুকটা চেপে ধরে মনীষ, টকটকে রক্ত এক-ঝলকা বেরিয়ে আসে। তারপর নিঝুম। মনীষ এলিয়ে পড়ে। রোগের কী ভীষণ যন্ত্রণা! বিধাতার কী ক্ষমাহীন মার!

অনেকটা সময় কেটে যায়···

পূর্ণিমার সন্ধ্যা। আকাশে চাঁদ, বালুবেলায় অপরিমেয় জ্যোৎস্না, আর সবচেয়ে লাভবান ঐ সমুদ্র, ঐ গর্জনে উদ্বেল জলরাশি, ঐ তরল শক্তি; পৃথিবীর তিনভাগ গ্রাস করেছে ও, এখনো ওর অন্তহীন ক্ষুধা! ওর বুকে অজস্র চাঁদ, অকৃপণ জ্যোৎস্না ঢেউয়ের দোলায় হাসছে, নাচছে। ভেঙে চুরমার হয়ে অস্তিত্ব হারিয়ে ফেলছে: কী পূর্ণ, কী মহান, কী অব্যক্ত সুন্দর ও···

মনীষের মাথার ভেতরটা ঝিম ঝিম করছে ; যেন অসাড় প্রাণহীন ! চোখের জ্যোতি তার তীব্রতা হারিয়ে ফেলেছে। অন্ধকারকে সে ভালোবাসে, সে তারই পূজা করছে ! ঐ যে আনবিল জ্যোৎস্না—ও অমন ফ্যাকাশে কেন ? ধোঁয়া ? কুয়াশা ? না, না, জ্যোৎস্নার কোনো অপরিচ্ছন্নতা নেই ; নিষ্কলুষ সে, অমলিন সে ! তবে ? ঐ যে আবার। অন্ধকারের ভীষণতা যেন ভয়ে বিহ্বল করে দিচ্ছে !

—ওঃ, কী আলোড়ন···সমুদ্র তুমি আজ হার মানবে আমার কাছে। আর পারি না···উঃ ভগবান···

মনীষ শক্ত করে চেপে ধরলো টেবলের ওপর তার লেখা কাগজগুলোকে, তার শক্তির সাফল্য, তার জীবনের প্রমাণ ; তার শেষ সৃষ্টি !

—যেন একটু আলো—

কিন্তু সত্যি, না স্বপ্ন ? অস্ফুট স্বরে মনীষ ডাকলো—বীথিকা !

টেবিলের ওপর ল্যাম্পটা রেখে—বীথিকা জবাব দিলো—কি ?

—একটু বোসো বীথি !

—কেন ? লিখবে না ?

—আজ আমার চরম সাফল্য বীথি। লেখা আমার ফুরিয়ে গেছে। আজ আমি নিরর্থক। কর্মহীন।

বীথিকা মনীষের হাতটা চেপে ধরে আনন্দ মিশ্রিত স্বরে বললো—সত্যি ? সত্যি তুমি আর লিখবে না ? আর অনিয়ম, অত্যাচার, রাতজাগা করবে না বলো ? লক্ষীটি ! ঐ জন্যেই তো তোমার শরীর আরও ভেঙে যাচ্ছে।

উৎকণ্ঠা ভরে মনীষের বুকের উপর বীথিকা মাথাটা চেপে রাখলে।

—না, না, না ; সত্যিই না বীথিকা। একটু ক্লান্ত হাসি, দীপ্তিহীন।

বীথিকা মনীষের কপালে একটি ছোট চুমু খেলো ; সোহাগ পুলকের ক্ষুদ্র নিদর্শন।

আঃ ! কী তৃপ্তি, কি স্নিগ্ধ ! আর না, আর কিছুই চায় না মনীষ। অন্ধকার তুমি এসো, অবসাদ তুমি এসো, শান্ত সুপ্তি এসো···

জানলার বাইরে এক দৃষ্টে খানিকক্ষণ সমুদ্রের পানে তাকিয়ে থেকে বীথিকা বলে উঠলো—আমি তাড়াতাড়ি সমুদ্রে স্নানটা সেরে আসি। এক্ষুনি আসছি, কি বলো ? এই সময়ে ঐ ঢেউগুলোর ডাক আমার কাছে অনুপেক্ষনীয়। কি—কি বদ অভ্যেস !

নীষের হাতটা ছেড়ে দিয়ে সে বেরিয়ে গেলো ··

—মা···ও···

একটা ছোট, ভারি নিঃশ্বাস বেরিয়ে আসে···

অতি কষ্টে একটু বেঁকে শুলো মনীষ। আলোর তীব্রতা বাড়িয়ে দিল। পাশ থেকে কলমটা তুলে নিয়ে কাগজে আঁচড় কাটতে লাগলো···

দৃষ্টি তার অনন্ত সমুদ্রের পানে···

সে ভাবে—সীমাহীন সাগরের সৌন্দর্য উপভোগ করছি। আজও, আমার বাঁচার শেষ মুহূর্তটি পর্যন্ত ; জীবনের চরম সাফল্য আমার এই সৃষ্টি। আমার কাব্য তারি এই অনাবিল আনন্দ। কী অনির্বচনীয় সুন্দর ঐ অসীম মহাসাগর! একের পর এক একটা ঢেউ অশ্রান্ত গর্জন করতে করতে এসে বালির তটে আছড়ে পড়ছে গতিবেগের তীব্রতায়। মাথায় ওদের প্রচুর এলোমেলো ফসফরাসের দীপ্তি। যেন পাশের ফেনা, নীলিমার অসীম সৌন্দর্যকে তারা আলোর মালায় সশ্রদ্ধ অর্ঘ্য নিবেদন করছে। ঐ আলো, ঐ উদ্দামতা, ঐ উচ্ছল জলতরঙ্গ তোমায় ডাক দিয়েছে বীথিকা। যাও রাণী। উপভোগ কর ওর অকুণ্ঠ আঘাত, গায়ে মাখ ওর উদ্দাম উচ্ছৃঙ্খলতা, ওর অত্যাচার! আর আমি?···ওরি কাছ হতে দূরে—বহুদূরে ঐ যে বিরাট গাম্ভীর্যময় সমুদ্রে, অনন্ত অসীম আকাশের কোলে মিশে গেছে—রহস্যময় গভীর অন্ধকারের মাঝে —তাকে উপলব্ধি করি দূরে হতে বসে। ওর ডাক বড় করুণ। পারের বাঁশীর মতোই। অথচ আমার কাছে অলঙ্ঘনীয়···

মনীষ হাওয়ায়-ওড়া লেখা কাগজ একখানা মাটি থেকে কুড়িয়ে নিতে যায় ; পারে না। হঠাৎ প্রচণ্ড কাশির বেগ আসে। সে বেসামাল হয়ে পড়ে। কী ব্যথা ওর মুখে! দীনতার কী সকরুণ মূর্তি! রক্ত এক ঝলক, আবার কাশি। আবার রক্ত, আবার···

—মাগো, আর যে পারি না।

মনীষ শুয়ে পড়ে। নিস্পন্দ, নিথর, চোখের পাতা বন্ধ, অনন্ত অন্ধকারের ধ্যানে মগ্ন ; স্থির মহাশান্তির প্রভাবে অচঞ্চল···

বাইরে তখন উদ্দাম জনস্রোত, চাঁদিমার অকুণ্ঠ বিস্তৃতি। ঢেউয়ের মাথায় আলোর ফেনা। আর তাদের মাঝে বীথিকার পূর্ণ আত্মবিসর্জন, গা-ভাসানো!

আর এদিকে অস্পন্দ মনীষের হাতে তার কাব্য, তার সৃষ্টি, তার জীবন-চোয়ানো স্মৃতি—

সে কাব্যের নায়ক মনীষ, নায়িকা কল্পনার বীথি···রহস্যময়, করুণ···!

'বঙ্গলক্ষ্মী'। চৈত্র ১৩৪৩

# শবরীর প্রতীক্ষা

বৈশাখে লিপিকা এনে দিয়ে গেল ঝড়
ধরণী বেপথুমতী কাঁপে থরথর
বলে, কি বারতা কঠিন নিষ্ঠুর।
আষাঢ়ে লিপিকাখানি নিয়ে এল মেঘ
সুদীর্ঘ সরসলিপি সজল আবেগ
ভরা ধরণীর চিত্ত হয়ে গেল ভোর।
আশ্বিনে লিপিকা এল রৌদ্রনিলীমায়—
ধরণী প্রসন্না পূর্ণা, পড়ে লিপিকায়।
জাগে সেথা কোজাগরী জাগর নিশায়।
হেমন্ত লিপিকা আসে সোনালী লেখার –,
ধরণী সীমন্ত টানা রূপালী রেখার
মাঝে সিন্দূরের বিন্দু, হাসে পূর্ণতায়।
পৌষালী লিপিকা এল, ধরণী জরতা
শবরী দণ্ডকারণ্যে মাটির মূরতি
ধ্যানে ডাকে প্রাণারাম শ্রীরাম কোথায়?
ফাগুনে লিপিকা এল, মুকুলে যৌবনে
জরতীর জরা মোছে, নবীন যৌবনে
জেগে ওঠে, দৃষ্টি তোলে রামের নয়নে।

# গান

১ ॥

সেই মেলাতে কবে যাব
ঠিকানা কি হায়রে !
যে মেলাতে গান থামে না
রাতের আঁধার নাইরে ।
ও রসময় ভাই রে ।

২ ॥

আহা—ভালবেসে—এই বুঝেছি
সুখের সার সে চোখের জলে রে—
তুমি হাস—আমি কাঁদি
বাঁশী বাজুক কদম তলে রে !
আমি নিব সব কলঙ্ক তুমি আমার হবে রাজা
( হার মানিলাম ) হার মানিলাম
তুলিয়ে দিয়ে জয়ের মালা তোমার গলে রে
আমার ভালবাসার ধনে হবে তোমার চরণ পূজা
তোমার বুকের আগুন যেন আমার বুকে
পিদীম জ্বালে রে ।

৩ ॥

ও আমার মনের মানুষ গো !
তোমার লাগি পথের ধারে বাঁধিলাম ঘর ।
ছটায় ছটায় ঝিকিমিকি তোমার নিশানা
আমায় হেথা টানে নিরন্তর
সেই ছটাতে ঘর পুড়িল পথ করিলাম সার !
চারিদিকে চার বৃন্দাবনে বংশী বাজে কার ?
ঘর জ্বলিল—মন হারালো ছটায় সুরে গো !
সুখের একি আকুল আতান্তর !

৪ ॥

চাঁদ তুমি আকাশে থাক আমি তোমায় দেখব খালি।
ছুঁতে তোমায় চাইনেকো হে চাঁদ, তোমার সোনার অঙ্গে লাগবে কালি
না না, তাও করো মার্জনা—আজ থেকে আর তাও দেখব না—
জানতাম নাকো এই কু-চোখের দৃষ্টিতে বিষ দেয় হে ঢালি।
তাই চলেছি দেশান্তরে, আঁধার খুঁজেই ফিরব ঘুরে,
কাকের মুখে বার্ত্তা দিও—ষোল কলায় বাড়ছ খালি।

৫ ॥

চাঁদ দেখে কলঙ্ক হবে বলে কে দেখে না চাঁদ?
তার চেয়ে চোখ যাওয়াই ভাল ঘুচুক আমার দেখার সাধ।
ওগো চাঁদ তোমার লাগি—
ওগো চাঁদ তোমার লাগি—না হয় আমি হব বৈরাগী,
পথ চলিব রাত্রি জাগি সাধবে না কেউ তো আর বাদ।

৬ ॥

চাঁদ তুমি আকাশে থাক—আমি তোমায় দেখব খালি।
ছুঁতে তোমায় চাইনাকো হে—সোনার অঙ্গে লাগবে কালি।
বলতে তুমি ব'লো নাকো, (আমার) আমার মনের কথা থাকুক মনে।
তুমি দূরে থাকো সুখে থাক আমিই পুড়ি মন-আগুনে!

৭ ॥

ফুলেতে ধূলাতে প্রেম হয় নাকি ফুল ফোটার কালে!
ফুল ফোটে সই আকাশ মুখে চাঁদের প্রেমে হেলে দুলে।
ধূলা থাকে মাটির বুকে, চরণতলে অধোমুখে
ফুল ঝরিলে ধরে বুকে.
সেই লেখা তার পোড়া কপালে!

৮ ॥

এই খেদ মোর মনে মনে
ভালবেসে মিটল না আশ—কুলাল না এ জীবনে
হায়! জীবন এত ছোট কেনে!
এ ভুবনে?

জীবনে যা  মটল নাকো মিটবে কি তা হায় মরণে ?
এ ভুবনে ডুবলে যে চাঁদ সে ভুবনে উঠল কি তা ?
হেথায় সাঁঝে ঝরল যে ফুল হোথায় প্রাতে ফুটল কি তা ?
এ জীবনে কান্না যত—হয় কি হাসি সে ভুবনে ?
হা   জীবন এত ছোট কেনে ?
এ ভুবনে ?

৯ ॥

মরণ তোমার হার হল যে মনের কাছে
ভাবলে যারে কেড়ে নিলে সে যে দেখি মনেই আছে
মনের মাঝেই বসে আছে
আমার মনের ভালবাসার কদমতলা—
চার যুগেতেই বাজায় সেথা বংশী আমার বংশীওলা।
বিরহের কোথায় পালা—
কিসের জ্বালা ?
চিকন-কালা দিবস নিশি রাধায় যাচে।

১০ ॥

সাড়া দে মা—দে মা সাড়া,
ঘর পালানো ছেলে এলো—বেড়িয়ে বিদেশ-বিভুঁই পাড়া
তোর সাড়া না পেলে পরে মা, কিছুতে যে মন ভরে না,
নাচ-দুয়ারে পা সরে না, চোখে বহে জলের ধারা।

১১ ॥

মধুর মধুর বংশী বাজে
কোথা কোন্ কদমতলীতে
আমি পথের মাঝে পথ হারালাম
ব্রজে চলিতে।

পোড়া মন ভুল করিলি
চোখ তুলিলি পথের ধূলা থেকে
রাই যে আমার রাঙা পায়ের
ছাপ দিয়েছে এঁকে,
ঢুকলি ছেড়ে পথের ধূলো
চন্দ্রবলীর কুঞ্জগলিতে ॥
অনেক আলোর ঘটায় অনেক
ছটা এলোমেলো
আমার হাতের মাটীর পিদীম
লাজে নিভাইল।
এমন যে হায় গভীর আঁধার
কোন পথে যাই বলো ললিতে :
মধুর মধুর........

১২ ॥

মিলন মধু মাধুরীভরা স্বপনরাতি ফুরায়ো না
এ সুখ সম—শেফলী ঝরায়ো না—(ঝরায়ো না)
স্বপন আজি—দেখিতে দাও—দেখিতে দাও—
কাজল মায়া—নয়ন ভরি মাখিতে দাও
ডাকিতে দাও—জাগো প্রিয়—ঘুমায়ো না মোরে ফিরায়ো না
আকাশে মেঘ থাকিতে দাও—থাকিতে দাও—
বাদল ধারে নিখিলধরা ঢাকিতে দাও—
অধরে অধর রাখিতে দাও—আঁকিতে দাও—
এ সুখ স্মৃতি নয়নপাতে ; নয়নে বারি ঝুরায়ো না
এ সুখ মম শেফালী সম—ঝরায়ো না—
স্বপন রাতি ফুরায়ো না।

১৩

তোমার শেষ বিচারের আশায়—
বসে আছি। তোমার রাজকাছারী দেউড়ীতে হে—
বসে আছি।
চোখের জলই পাওনা কি হায় শুধু
এই জীবনের বিকিকিনির পেশায়।

কি যে আমার পাওনা দেনা—
তুমি ছাড়া কেউ জানে না।
অপর জনে তা মানে না—ডিগ্রি নিয়ে শাসায়।

খেয়া ঘাটে পারে পারে
মাশুল দিয়ে বারে বারে
শেষ খেয়ার ধারে এবার এলেম দেউলে দশায়
পাওনা যদি না থাকে তো বল অকূলে কূল ভাসাই
অথৈ পাথার সর্বনাশায়।

১৪ ॥

ওরে আমার ভাইরে
বলি তোর—আলোর তরে ভাবনা কেনে হায়রে।
অন্ধকারেই পরাণ পাখী সেই আশেতে ধায়রে
লক্ষ পিদীম চন্দ্র সূর্য—তাইরে নাইরে নাইরে।
না থাক,
আছে এক জনা ভাই—
এগিয়ে এসে হাতটি বাড়ায়
দুই চোখে তার দুইটি পিদীম
হায়—সেকি রোশনাইরে!
সেই জনা মোর মনের মানুষ—
এইখানে খোঁজ পাইরে।

আমার বিয়ে যেমন তেমন দাদার বিয়েয় রায়বিশে
আয় চকাচক মদ খেসে—
দাদার চোখে অঙের নেশা
( তো ) নিশার রঙে চোখ রাঙা সে—
পরব পা ( পর ) চুটকী ঘুঙুর
ঝুমাঝুম বাজবে কিসে
নাকে দিব নথের ফাঁদি
বউয়ের ভাই তু দাম দিসে।

আর ঢকাঢক মদ খেসে—
মদ খেসে লো মদ খেসে—
থাক না মাথার সান্ ( ঘোমটা ) খুলে—
গায়ের আঁচল যাক খসে ॥
নে হেসে লো নে হেসে
নে হেসে আজ যত পারিস
কাল তাড়াবে বউ এসে।
মরণ : বউয়ের ভায়ের করণ দেখে
পরাণ বুঝি যায় কেশে !
দাঁড়ায় আমার গা ঘেঁষে।

## শিল্পীর স্বাধীনতা

কম্যুনিজম—যে তত্ত্ব বলে—সকল মানুষের সমান অধিকার—সব মানুষ সম-মর্যাদার অধিকারী, যে তত্ত্বের মধ্যে কল্পনা এক স্বর্গরাজ্যের—যে রাজ্যে অন্নে বস্ত্রে শিক্ষায় স্বাস্থ্য-সুখে এক স্বর্গরাজ্যের, যে রাজ্যের মধ্যে অনাচার নেই, পীড়ন নেই, শাসকের রক্তচক্ষু নেই, ভয় নেই, যে রাজ্য-অভয়ের রাজ্য, সেই কম্যুনিজমের প্রতি ১৯১৮ সালের পর থেকে অন্তত বিশ বৎসর ধরে প্রায় প্রত্যিটি লেখকই আকৃষ্ট হয়েছেন। হওয়ারই কথা। রামায়ণে গুহক চণ্ডাল, সুগ্রীব, হনুমানের সঙ্গে ভারতরাজপুত্র রামচন্দ্রের মিতালির কল্পনার মধ্যে, মহাভারতে ব্যাধপুত্র একলব্যের প্রতি অবিচারের কাহিনীর মধ্যে মহর্ষি বেদব্যাসের যে মনোভাবের পরিচয় পাওয়া যায় তাতে তাঁদের কালে এই তত্ত্বটি আবিষ্কৃত হলে তাঁরাও প্রথম দৃষ্টিতে এর প্রতি আকৃষ্ট হতেন। পীড়নহীন ভয়-হীন দুঃখহীন এক জগতের কল্পনা যে সকল কালে সকল মানুষের। কল্পনাজীবী লেখকদের এই তো চিরন্তন কল্পনা।

১৯১৮ সালে রুশ দেশে গণবিপ্লব হয়ে গেল, ১৯২১ সালে মহাত্মাজীর প্রথম গণ-আন্দোলন হয়ে গেল—সে আন্দোলন ব্যর্থ হলেও তারই মধ্যে স্বপ্ন জাগল গণবিপ্লবের। তখন আমি রাজনৈতিক কর্মী। রহস্যাবৃত রাশিয়ার কথা—অপরূপ কথা শুনি—তার সঙ্গে কল্পনা করি। বই পাইনে। দু-একখানা বই রাজনৈতিক কর্মীদের কাছে পাই—তা সংক্ষিপ্ত। মার্ক্সের ক্যাপিটাল পেয়েছিলাম কয়েকদিনের জন্য—কিছুটা পড়ার পর বইখানি ফেরত দিতে হয়েছিল এবং যে কিছুটা পড়েছিলাম তাও ইংরিজীতে স্বল্প জ্ঞানের জন্যে বুঝতে পারিনি। ১৯৩০।৩১ সালে জেলের মধ্যে বন্দীদের আলোচনা-আসরে কম্যুনিজম তত্ত্ব সম্পর্কে আলোচনা শুনেও যা শিখলাম জানলাম, তাও এক স্বপ্নরঙীন মোড়কে মোড়া আদর্শবাদ—তার ভিতরের আসল তত্ত্ব সম্পর্কে সঠিক কিছু জানি নি। নিজেই নিজের আদর্শবোধ অনুযায়ী কম্যুনিজমের এক রূপকে তৈরি করে নিয়ে তাকেই তার স্বরূপ বলে ধরে নিয়েছিলাম। ১৯৩১ সালে জেল থেকে বের

হবার সময় বন্ধুদের বলে এসেছিলাম—সক্রিয় রাজনীতির পথে দেশসেবার কর্ম আমি ছেড়ে যাচ্ছি আজ, সাহিত্যের পথে দেশসেবার কর্মের সংকল্প নিয়ে জেল-গেটের বাইরে পা দেব। জেল থেকে বেরিয়ে এসে সাহিত্য-সেবাকর্মে প্রথম ফল আমার 'চৈতালী ঘূর্ণি'। কাঁচা রচনা কিন্তু তার বিষয়বস্তু আমার দেখা জিনিস; এক চাষী জমিদার ও মহাজনের শোষণে এবং অত্যাচারে সর্বস্বান্ত হয়ে কলে শ্রমিক হল—তারপর মালিক-শ্রমিকের বিরোধের ফলে ওই লোকটির মৃত্যু হল। ভদ্রলোকের ছেলে পার্শ্ব-নায়ক সুরেন—সেও সত্য—সে আজও জীবিত, আজও সে দেশসেবায় বিযুক্ত রয়েছে বীরভূমে। তারপর কালিন্দী-গণদেবতা-পঞ্চগ্রাম লিখেছি। তার মধ্যে আমার বিপ্লবের স্বরূপ কল্পনা আমার নিজস্ব। তার মধ্যে ন্যায়প্রধান, নীতিপ্রধান, সত্যপ্রধান এবং ঈশ্বরবিশ্বাস সুদৃঢ় অটল; যে ন্যায়, যে নীতি, যে সত্যের জন্য বিপ্লবের কামনা—আবাহন, তার উৎস ঈশ্বরবিশ্বাস। তারই মধ্যে মৃত্যু—অমৃত রাজ্যের সেতু। ১৯৪৩ সালে ফ্যাসি-বিরোধী লেখক সংঘের নিমন্ত্রণে সম্মেলনের সভাপতিত্ব যখন গ্রহণ করি তখনও এদের স্বরূপ সম্পর্কে আমি অজ্ঞ। এই সংঘের প্রথম সভাপতি ৺রামানন্দ চট্টোপাধ্যায়, দ্বিতীয় সভাপতি ৺অতুলচন্দ্র গুপ্ত মহাশয়। সুতরাং সন্দেহ তখনও করবার কারণ ঘটেনি। এবং ভারতবর্ষের কম্যুনিষ্ট দল তখন সদ্য প্রকাশ্য রাজপথে বের হয়েছে লাল ঝাণ্ডা ঘাড়ে নিয়ে। তাদের ঘোষণা, তারাও ভারতবর্ষে সৃষ্টি করবে কল্প-রাজ্যের। সম্মেলনের অধিবেশনের পরদিন শুনলাম—কংগ্রেসের মত পূর্ণ একটি বৎসর আমাকে সভাপতি হিসাবে যুক্ত থাকতে হবে এদের সঙ্গে। এবার দুর্ভিক্ষের পটভূমিতে লিখলাম 'মন্বন্তর'। মন্বন্তরের মধ্যে কম্যুনিষ্টপন্থী কর্মীই নায়ক। কিন্তু লেখক একজন কম্যুনিজমধর্মী নায়ক। মহাত্মাজীর অনশনের সময়ে সে লিখেছে—"পৃথিবী যাই বলুক—ভারতের চিরন্তন সাধনার ধারা জয়যুক্ত হয়েছে। বশিষ্ঠের পুণ্যফল আজও নিঃশেষিত হয় নাই…। তুমি দীর্ঘজীবী হও মহাত্মা, তুমি চিরায়ু লাভ কর। ভারতের সত্য-ধর্মের প্রতীক তুমি।…আমি বেঁচে থাকব মানুষের মুক্তি-প্রতীক্ষায়। মহাযজ্ঞ আবার হবে। যজ্ঞশেষে উঠবে মানুষের মুক্তিচক্র। সত্যকারের সমাপ্তিতে আসবে নববিধান। সে নববিধানের প্রারম্ভে রচিত হবে বিশ্বমানবের মহাশাস্ত্র।…কতজন আনবে কত শাস্ত্র, কত বাণী। তার মধ্যে ভারত নিয়ে গিয়ে দাঁড়াবে তার চিরন্তন বাণী। হে মহাত্মা, যা ধ্বনিত হয়েছে রবীন্দ্রনাথের বাণীতে, যা মূর্ত হয়েছে তোমার কর্মে, সাধনায়। অন্তর

বিজ্ঞান। জীবনের প্রতি প্রেম—জীবের প্রতি শ্রদ্ধা—সত্যের প্রতি আগ্রহ—মোহমুক্ত কল্যাণ দৃষ্টি—হিংসার প্রতিরোধে অহিংস অনমনীয় দৃঢ়তা…। অমৃতময় মানবসমাজ রচিত হবে।"

আমার কল্পনা আমার কাছে মিথ্যা নয়, ভারতবর্ষের পক্ষেও মিথ্যা নয়, স্বাধীন ভারতবর্ষের ষোল বৎসরের রাষ্ট্রনীতি, পঞ্চশীলের উপর নিষ্ঠা এবং সামরিক উপকরণ নির্মাণে অনাগ্রহ তার প্রমাণ। কিন্তু কম্যুনিস্টদের সম্পর্কে আমার ধারণা সম্পূর্ণ মিথ্যা এ সত্য আমি কিছুদিনের মধ্যেই বুঝতে পারলাম। কাছে আসার ফলে তাদের রঙীন আবরণ একে একে তারাই উন্মোচিত করে নগ্ন স্বরূপে আমার দৃষ্টির সম্মুখে প্রতিভাত হতে লাগলেন। প্রথম আঘাতের কথা বলি—এই সংঘের আপিসে একদিন গিয়ে শুনলাম—একজন কম্যুনিস্ট সাহিত্যিক নেতাজী সুভাষচন্দ্রকে গাল দিচ্ছেন—বিভীষণ, কুইসলিং বলে। সেইদিনই বিরোধ শুরু হল। চোখ খুলল। আমি জবাব দিয়ে বাড়ি এলাম। পরদিন কয়েকজন বিশিষ্ট ব্যক্তি খ্যাতনামা অধ্যাপক সাহিত্যিক এসে সনির্বন্ধ অনুরোধে বিরোধ মিটিয়ে নিলেন। ঘোষণা করা হল—এই ধরনের উক্তি সংঘে নিষিদ্ধ। কারণ, সংঘ কম্যুনিস্ট দলের নিজস্ব নয়। কিন্তু সেও তো মিথ্যা। তারপর স্বরূপ দেখলাম যে, সত্য এদের মধ্যে নেই—যা সত্য তা দলীয় স্বার্থ। দলীয় স্বার্থে মিথ্যাও বরণীয়। ন্যায় নীতি সত্য সব তাই—সব তাই। এমন কি মানুষের কল্যাণ তাও তাই। কম্যুনিস্টের স্বর্গরাজ্য কম্যুনিস্ট দলের একাধিপত্য। সেখানে ব্যক্তি নেই। আত্মা নেই, ঈশ্বর নেই, অমৃত নেই। আছে আত্মাহীন প্রাণ। আছে মৃত্যু আছে হিংসা, আছে কৌশল; তাতেই বিশ্বাস ও আনুগত্যের বিনিময়ে প্রতিশ্রুতি অন্ন বস্ত্র বস্তু জ্ঞানের। তাতে অবিশ্বাস অনানুগত্যে আছে দণ্ড; বন্ধন, মৃত্যু। আত্মজ্ঞান—আত্মা অমৃত—ঈশ্বর—তার অধিকারের গণ্ডি থেকে নির্বাসিত ও বিসর্জিতই নয়—ধ্বংসস্তূপের আবর্জনার মত অপসারিত করে নিশ্চিহ্ন করে দিয়েছে। অন্তর আর্তনাদ করে উঠল। আমি ভারতবর্ষের মানুষ—ভারতবর্ষের লেখক—আমার কণ্ঠ দিয়ে আমার লেখনীমুখে কি করে উচ্চারিত হবে জীবনের শেষ মৃত্যুর নিঃসীম অন্ধকারে! সত্য ভ্রান্তি। অমৃত মিথ্যা, ঈশ্বর অলীক! পৌরাণিক ভারতবর্ষের কথা উল্লেখ না করলাম, ঐতিহাসিক ভারতবর্ষে পরম বুদ্ধ। বর্তমান যুগের বিশ্বকবি রবীন্দ্রনাথ, মহাত্মা গান্ধী, নেতাজী সুভাষচন্দ্র? নির্বাণামৃতের প্রসাদ মিথ্যা? রবীন্দ্রনাথের বিশ্বাস, সাধনা, বাণী, আনন্দলোক-

মঙ্গলালোকে তাঁর বিরাজমানতা মিথ্যা? নেতাজী সুভাষচন্দ্রের মাতৃসাধনা ও ঈশ্বরবিশ্বাস মিথ্যা? আমার অন্তরের তৃষ্ণায় আমার যাত্রা ও উপলব্ধি মিথ্যা? —না।

অন্ন আমি চাই—কিন্তু তাই সব নয় আমার কাছে। আমি চাই অমৃত।

সম্পদ চাই জীবনকে সমৃদ্ধ করতে, কিন্তু জীবন চাই অজ্ঞেয়কে জ্ঞাত হবার জন্য।

বস্তুজ্ঞান আমি চাই—আত্মজ্ঞানে উপনীত হবার জন্য।

শুধু বিত্তের প্রতিশ্রুতিতে আমি নিজেকে বিক্রয় করতে পারি না। 'ন বিত্তেন তপ্‌ণীয়ো মনুষ্য'। বিত্তের বিনিময়ে আমার ব্যক্তি-স্বাধীনতা চিন্তার আকাশে পক্ষ বিস্তারের জন্মগত অধিকার আমি বিসর্জন দিতে পারব না; পারি না।

১৯৪৪ সালে আমার স্থলে সংঘের সভাপতি হলেন শ্রীপ্রেমেন্দ্র মিত্র। ১৯৪৫ সালের জানুআরীতে সভাপতি হলেন শ্রীশৈলজানন্দ। হ্যালিডে পার্কে বিপুল জনসমাবেশের সম্মুখে—প্রকাশ্যে তীব্র প্রতিবাদ করে বেরিয়ে এলাম।

ঈশ্বরকে, অমৃতকে, ব্যক্তিস্বাধীনতাকে অস্বীকার করে যে তত্ত্ব—সে তত্ত্বকে অন্ন, বস্ত্র, সম্পদের প্রলোভনে বা মৃত্যুদণ্ডের ভয়ে—কোন কারণে গ্রহণ করতে পারি না। "যেনাহং নামৃতস্যাম্ কিমহ্ তেন কুর্যাম্।"

## মনের আয়নায় নিজের ছবি

একালের আত্মসমীক্ষার আয়নায় নিজেকে দেখে নিজের ছবি, ইংরেজীতে যাকে বলে 'সেল্‌ফ্ পোর্ট্রেট', তা আঁকায় বিপদ আছে। আমার পক্ষে তো অসম্ভব। কারণ যে যুগে মানুষের সংজ্ঞা শুধু জীব (জন্তু কথাটা খাতির করে নেই বললাম), অবশ্য বুদ্ধিমান বা যুক্তিবাদী জীব, সে যুগে আত্মসমীক্ষার আয়নায় এই মানুষের ভিতর থেকে একটি জন্তুর চেহারা দেখা যাক বা না যাক, বের করতেই হবে। না হলে বিদগ্ধ সমাজে সেটা সত্য হবে না। এ যুগের শিক্ষিত ভারতবর্ষের মন পুরোপুরি ইউরোপের কাছে দীক্ষা নিয়েছে; তাতে বেদ মাত্র দুটি—একটি ফ্রয়েডীয় বেদ, অপরটি মার্ক্সীয় বেদ। একটির কথা হল সবের বীজ কাম, ফ্রয়েডীয় ভাষায় লিবিডো, মার্ক্সবাদের

বীজ হল অর্থ বা ওয়েল্থ্। ধর্ম ছিল এদেশের মূল কথা—সেটাতে ঢেঁড়া দাগ দিয়ে বাতিল করে দেওয়া হয়েছে।

গান্ধীজী রামনাম করতেন, তাঁর অহিংসার ও সব কর্মের মেরুদণ্ড ছিল ঈশ্বর। ধর্মকে ঈশ্বরের কান বলতে পারি, কান টানলে মাথা আসার মত ধর্মের সঙ্গেই ঈশ্বর আসে। এ যুগে ঈশ্বর বাতিলের সঙ্গে মাথার সঙ্গে কানের মত ধর্ম গেছে। ধর্মের মধ্যেই ছিল অহিংসা; কানের মাকড়ীর মত পরানো ছিল; কান গেছে মাথার সঙ্গে, কিন্তু মাকড়ী দুটো খুলে নেওয়া হয়েছে—মনুষ্যরূপী জন্তুর নাকে পরানো হয়েছে ভালুকের নাকে-পরানো দড়ি-বাঁধা মাকড়ীর মত। তাকে অহিংস করে বিশেষরূপে সভ্য করবার জন্য। এই মতই বড় রাষ্ট্রনেতা থেকে ক্ষুদে ছাত্রনেতা, শিক্ষক, সাংবাদিক সবাই পোষণ করেন।

রবীন্দ্রনাথের গানের শ্রেষ্ঠ অংশ ঈশ্বরের কাছে আত্মনিবেদন, তার মধ্যে সুরের তারিফে আমরা গদগদ, রচনাকৌশলে বিমুগ্ধ, শুনে বা পড়ে হায় হায় করেও আমরা ঈশ্বর ও ঈশ্বর-বিশ্বাসকে দরিয়ায় ভাসিয়ে ড্রাম বাজিয়েছি। সেও বড় সাহিত্যিক, ছোট সাহিত্যিক, শিল্পী থেকে সবাই, কে নয়? কেমন করে কোন্ চক্রান্তের ফাঁকে এর মধ্যে আমি টিকে আছি জানিনে।

রাষ্ট্রপতি ডঃ রাধাকৃষ্ণন আছেন তাঁর ঈশ্বর-বিশ্বাস নিয়ে, দেখে বুঝতে পারি—চক্রান্তের ফাঁক এটা নয়; চাকার দাঁতে ভাঙা যায়নি বলেই আছে। সেই কারণেই ভরসা করে বলতে পারছি যে, ঠিক এইভাবেই আত্মসমীক্ষার আয়নায় আমার সঙ্গে সাদৃশ্যসম্পন্ন কোন একটি জন্তুকে আবিষ্কার করা আমার পক্ষে শক্ত বললে কিছুই বলা হবে না, বলতে হবে সম্ভবপরই নয়। এতে ফ্রাস্ট্রেটেড বা হতাশা-পীড়িত বললে তাই, কেউ বুর্জোয়া বললে তাই, কেউ ফু—ল বললে তাই। তবে এ দিয়ে আমি ভারতবর্ষীয় এ নাকচ করা যাবে না। কিন্তু আমি আয়নার সামনে দাঁড়িয়ে বলছি যে কোন সাফল্য বা সার্থকতা, যাকে সাকসেস্ বলে, তা খুব উঁচু ডালে আছে আর আমি নীচে দাঁড়িয়ে 'ঈশ্বর ওটাকে ফেলে দাও' বলে তো ডাকিনে। এবং গরীব, গৃহস্থ, ধনী, অলেখক, যে কোন লেখকের, বড় লেখকের সঙ্গে মেলামেশায় তো আমি কোন কম্যুনিস্ট লেখকের থেকে আলাদা নই। সুতরাং ও সংজ্ঞাগুলো আমাকে স্পর্শ করে না বা আমার সম্পর্কে খাটে না। আমার জন্ম ১৮৯৮ সনে, চার-পাঁচ বছর বয়স থেকেই ঈশ্বরে প্রগাঢ় বিশ্বাস করি।

নাস্তিক্যবাদ চর্চা করতে গিয়ে শান্তি পাই নি। মিথ্যা হয়ে গেছে, কারণ ঈশ্বরের মতই একটি সত্তার হাতছানিতে আবার বিশ্বাসেই ফিরে এসেছি। তাকে খুঁজেছি, ডেকেছি, আজও খুঁজি, আজও ডাকি; মনে মনে সরবে না হোক, নীরব একটা ইশারা পাই। আত্মসমীক্ষা আমি প্রতি পদে করি; কিন্তু বাজারের কেনা আয়নায় আমার চেহারা ভাল নয় এটা জেনেও এবং মুখে বলে, লেখায় লিখে প্রায় ঘোষণা করেও নিজের সঙ্গে কোন জন্তু-জানোয়ারের চেহারার মিল দেখতে পাইনে।

বাইরের চেহারা আমি বাজারে আয়নায় যত ভাল করে দেখেছি—মনঃসমীক্ষার আয়নায় মনের চেহারা আমি তার চেয়ে বেশী ভাল করে দেখেছি। যদি বলি মনের চেহারাকে দেখতে দেখতে আত্মাকে দেখেছি কখনও —চকিতের মত, তবে মিথ্যা বলব না। বিশ্বাস কেউ না করেন, বলব না—অঘটন আজও ঘটে বা There are more things in heaven and earth ইত্যাদি। সে যাক।

বাইরের আয়নায় আমার শ্রী নেই দেখে একটা সুযোগে আমি নামের আগে 'শ্রী' পরিত্যাগ করেছিলাম। সঙ্গে সঙ্গে মনে মনে এ নিয়ে নিজের কাজটাকে বিচারও করেছিলাম। এটা আমার স্বভাব। যে কাজই করি, করার পর ভেবে দেখি, এটা কেন করলাম। ধরা যাক, হঠাৎ কোন বাল্যবন্ধুর চিঠির উত্তরে যদি কিছুটা উচ্ছ্বাস পায় বা কোন বন্ধুকে হঠাৎ মনে পড়ে তাকে নিজে থেকেই পত্র লিখি—তবে হঠাৎ একসময় ভাবতে বসি কেন এটা করলাম? এর কতটা সত্য, কতটা লোক-দেখানো ব্যাপার? ওকে কি সুকৌশলে আমার বড়ত্বটা জানালাম না? কোন মেয়ে আমার সঙ্গে দেখা করতে এলে বা পত্র লিখলে তাদের সঙ্গে একটা সম্পর্ক পাতিয়ে নিই। বেশীর ভাগই মা। কারণ আমি ঈশ্বরকে মাতৃরূপে পূজা করি। দু-চারটে ক্ষেত্রে বোন, এসব ক্ষেত্রেও প্রশ্ন করি এটা স্বতঃস্ফূর্ত না মনের আলোর কালি ও অগ্নি-নিবারণের জন্য এটা একটা কাঁচের ফানুস লাগালাম।

রাত্রির পর রাত্রি নক্ষত্রভরা আকাশের দিকে তাকিয়ে জন্মমৃত্যু সম্পর্কে ভেবেছি—আজও ভাবি, জন্মমৃত্যুর রহস্য ভেদ করতে গেলেই ঈশ্বর এসে পড়েন। ঈশ্বরের কথা ভাবতে গিয়ে মাতৃরূপের মধ্যে তাঁর স্বরূপ প্রতিষ্ঠা করতে চেষ্টা করি। যখন ছেদ পড়ে তখন আবার অকস্মাৎ প্রশ্ন করি—কেন এইভাবে উত্তরহীন কেনর উত্তর খুঁজি? অবাঙ্‌মনসোগোচর ঈশ্বরকে গোচরে

আনবার চেষ্টা করি কেন? কোন্ অতৃপ্তির জন্য?

এমন কি কারুর কোন ঐশ্বর্যের দিকে তাকিয়ে তারিফ করে নিজেকে প্রশ্ন করি, আমার কি লোভ হল? ওকে কি ঈর্ষা করলাম?

কোন সুন্দরী নারীর দিকে তাকিয়ে দেখতে গিয়ে সংকোচ হলেও প্রশ্ন করি, তাকালাম কেন? সংকোচ করলাম কেন? এবং মনকে চিরে চিরে দেখি।

যেখানেই কোন সংশয় হয়েছে—সেখানেই আত্মগ্লানি হয়েছে এবং তিরস্কার করেছি নিজেকে। অনেক ক্ষেত্রে প্রায়শ্চিত্ত করেছি।

দু-চারজন সমসাময়িক লেখক বা বন্ধু এর সাক্ষী আছেন। কোন কারণে যদি মনে হয়েছে আমার কোন আচরণ বা উক্তি অন্যায় হয়েছে তবে তাঁদের কাছে ক্ষমা প্রার্থনা করে পত্র লিখেছি।

আবার লিখেও মনে হয়েছে এর মধ্যেও সুকৌশলে প্রতিষ্ঠা অর্জনের চেষ্টা করলাম না তো? যখন নামের আগে শ্রী ত্যাগ করি তখনও ঠিক এই প্রশ্নই করেছিলাম। সেদিন মনে হয়েছিল এটা খানিকটা সত্যও বটে। সত্যও ছিল। কিন্তু নিরন্তর চর্চায় আজ প্রতিষ্ঠার সীমানা পার হয়ে আর এক জায়গায় পৌঁছেছি। সেটা হল আত্মশুদ্ধির ক্ষেত্র। আজ বলতে সংকোচও হচ্ছে না যে আত্মশুদ্ধি বা পরিশুদ্ধি বা পরিপূর্ণ মনুষ্যত্বে পৌঁছে ঈশ্বর-প্রসাদ পাবার একটা বীজ আমার মধ্যে ছিল, হয়তো জন্মগতভাবেই। মনে রয়েছে এবং আমার স্মৃতিকথার মধ্যেও লিখেছি যে প্রথম বয়সে এটা উপ্ত হয়েছিল দেশপ্রেমের উত্তাপে। ফাঁসীকাঠ তখন বাংলাদেশে মহাভারতের মহাপ্রস্থানের পথ; ওই পথে পাও দিয়েছিলাম। কিন্তু বিয়ে হয়ে সব গোলমাল হয়ে গেল। আমার স্ত্রী বলেন, আমি অতি কঠোর প্রকৃতির লোক এবং অবাধ্য স্বামী। কিন্তু আমি জানি, আমি অত্যন্ত পত্নী-অনুরক্ত।

প্রথমে বয়সে প্রতিষ্ঠাকামী এবং তার সঙ্গে অবশ্যম্ভাবী-রূপে মর্যাদা-সম্পন্নতার আবরণে দাম্ভিক ছিলাম। ও দুটো প্রায় অগ্নিশিখার উত্তাপ এবং অগ্নিবর্ণের মত একটার সঙ্গে আর একটা জড়ানো। একটা থাকলেই আর একটা থাকে। তখনকার চেহারা কল্পনা করে ভাবতে চেষ্টা করছি—তার মধ্যে কোন জীবকে আবিষ্কার করা যায় কিনা। হয়তো বাঘ-ভালুক বলা যেতে পারত কিন্তু ওই আত্মদানের কামনার জন্যে মেলাতে পারা যাচ্ছে না। কারণ ওরা আর সবই হয়তো পারে; বাচ্চা বয়সে বাঘকে

শিখিয়ে সার্কাসে তাকে দিয়ে অনেক কিছু করানো যায়; কিন্তু কোনমতেই তার মধ্যে ভাল কিছুর জন্যে প্রাণ দানের বাসনা উদ্রিক্ত করা যায় না। জন্তু বা animal সে কখনই নয়। জীবন আছে বলে জীব—একথা সত্য বলে মানতেই হবে। কিন্তু বুদ্ধিমান যুক্তিবাদী এবং কাম (লিবিডো) ও অর্থ (মেটিরিয়েল ওয়েলথ্)-নিয়ন্ত্রিত জীব, মানুষের এ সংজ্ঞা আমার কাছে এবং আমার মত কোটি কোটি ভারতবর্ষের মানুষের কাছে ভুল—এটা মানুষের অপমান। মানুষের মধ্যে এমন একটি সত্তা আছে যা কোন জীব-জন্তুর মধ্যে নেই। জীবজন্তু নড়ে, চড়ে, রাগে, কাঁদে, হাসে, ভয় পায়, ক্ষুধা, তৃষ্ণা, কাম বোধ করে; এ শক্তিকে বলে চেতনা। সে সচেতন। কিন্তু মানুষ শুধু সচেতন নয়, তার চৈতন্য আছে। সে একজনকে কামার্ত দেখলে কামার্ত হয়ে তাকে আক্রমণ করে বসে না, লজ্জিত হয়। নিজের ক্ষুধার খাদ্য অপরকে দিয়ে নিজের উদরপূর্তির তৃপ্তির চেয়ে বেশী তৃপ্তি অনুভব করে; একজনের দুঃখ-শোকে সেও দুঃখ-সুখের বেদনা অনুভব করে। তার চোখের জলের নির্গমনপথ একটি ধারায় নয়—অজস্র ধারায়। শুধু নিজের যন্ত্রণায় বা দুঃখে নয়, পরের যন্ত্রণা এবং দুঃখেও সে কাঁদে। পর তো সংসারে কোটি কোটি। সুতরাং চোখের জল তার অজস্র ধারায় ঝরে। যে এই কান্না কাঁদে তাকে জীবজন্তু কি করে বলব? জীবজন্তুর জীবনে এ কান্না নেই। আমি আত্মসমীক্ষার আয়নায় দেখতেও পাই, এ কান্না জীবন কাঁদে না—জীবনের মধ্যে থেকে জাগ্রত আত্মা কাঁদে।

আমি আত্মসমীক্ষার দর্পণের সামনে দাঁড়িয়ে দেখেছি এবং বিগতকালে স্মৃতির ক্যামেরায় তোলা এই দর্পণে দেখা যে ছবিগুলি জীবনের দেওয়ালে ঝুলছে তা দেখে মনে জাগছে একটি গাছের কথা। সেই মাটির তলায় উপ্ত বীজে সেই বিবর্ণ অঙ্কুর থেকে তার পুষ্পিত ও ফলবন্ত পরিণতি পর্যন্ত নানান অবস্থার ছবি দেখতে পাচ্ছি। আবার মাটির তলার পঙ্ক এবং পচনরস পানে যে মূলজাল লক্ষ মুখ হয়ে ক্রমবিস্তার লাভ করেছে তাও দেখতে পাচ্ছি। তবুও পরম এবং চরম সত্য উপরে, ওইটেই তার স্বরূপ। ওখান থেকেই বীজ এবং বীজ থেকেই সৃষ্টি যতকাল ততকাল তাঁর বংশানুক্রমিক অঙ্কুর বিস্তার। থাক, ধোঁয়া সরিয়ে দিয়ে বাস্তবে যা করি—অর্থাৎ ভাবনায় যেটা রূপায়ণ তার কাঠকুটো জুগিয়ে সাদামাটা কথার ফুঁয়ে অগ্নিশিখার আলোয় পরিষ্কার করে দি। ছবির ক্ষেত্রে—ফ্লাশ-লাইটের কাজ হবে।

ভোরবেলা ওঠবার সঙ্গে সঙ্গে মনের মধ্যে ঈশ্বরের নাম এবং কল্পনার ছবি জেগে ওঠে। মুখ দিয়েও বেরিয়ে আসে। তার পরই তাগিদ আসে চায়ের। মুখ হাত ধুয়ে এক গ্লাস লেবু-চা নিয়ে বসি। পাশে থাকে সিগারেটের বাক্স আর দেশালাই। খবরের কাগজ পড়ি। ধরুন আজকের কথাই বলি। ২৬শে ডিসেম্বর, ১৯৬২র কথা। রাষ্ট্রপতি ডঃ রাধাকৃষ্ণন বড়দিন উপলক্ষে বলেছেন, চীনের সঙ্গে আমরা যুদ্ধ করছি, তা সত্ত্বেও আমরা যেন চীন দেশের মানুষের প্রতি বিদ্বেষ বা ঘৃণা পোষণ না করি। এটা আমারও মনের কথা, প্রাণের কথা। এইখানেই আত্মসমীক্ষার আয়নায় আমার আত্মাকে দেখতে পাচ্ছি। ১৯৫৯ সনে মাদ্রাজে All India Writers Conferenceএ সভাপতি হিসেবে অভিভাষণে চীনা আক্রমণ অবশ্যম্ভাবী এই দৃঢ় ধারণাবশে বলেছিলাম—"We shall resist enmity with our life, but even in a moment of greatest danger, we shall be nobodies' enemy." এই ভাবনার সঙ্গে সঙ্গেই লেবু-চায়ের পর দুধ-চায়ের জন্য হাঁক দিচ্ছি। সিগারেট দুটোর পর তৃতীয়টা হয়ে গেল। আমি যদি গাছ হই তবে এরই মধ্যে মাটির তলার মূলের ছবি শাখাবৃন্তে ফুলের ছবি দুইই চলছে একসঙ্গে। আবার এরই মধ্যে বাড়ির সামনে এসেছে ভিক্ষার্থী এবং পাড়ার দুটি খোকা। ভিক্ষার্থী শুধু ভিক্ষাই চাইছে না, দুপুরবেলা নিমন্ত্রণ চাইছে। খাবে সে। আমার জীবনের মধ্যে ওটা বাঁধা নিয়ম। ওরা তা জানে। একজন থেকে দুজন, কোন কোন দিন তিনজনও নিমন্ত্রণ নিয়ে যায়। আমার বাড়িতে এক এক বেলায় আটত্রিশ জন লোক খানেওলা। ওর সঙ্গে আর একজন দুজন এমন কি তিনজনেও বিশেষ আসে-যায় না। ও না হলে মন খুঁত খুঁত করে আমার। কেউ যদি বলেন, এটা বুর্জোয়া মনের পরিচয়, বলুন। আমার খাইয়ে খুশি। এর পর ছেলে দুটির দাবি—গাছে অনেক বোগেনভেলিয়া ফুল ফুটেছে, দুগোছ তাদের পেড়ে দিতে হবে। দিলাম।

এরপর লিখতে বসি। ভারতীয় মতে মেঝেতে পাতা আসনে বসে, ডেস্কের ওপর ঝুঁকে পড়ে লিখি আমি। পাশে ডানদিকে আমাদের কুকুর—নাম বেটী অর্থাৎ কন্যা—সে এসে বসে। বুড়ো হয়েছে বেটী। এবার বোধ হয় যাবে। যত যাবার সময় হচ্ছে তত যেন আমাকে আঁকড়ে ধরছে। আমি যতক্ষণ বসে থাকব ততক্ষণ বসে থাকবে, উঠলেই উঠবে। মধ্যে মধ্যে

আমি উঠছি সেও উঠছে, আবার আসছি বসছি সেও বসছে। আজকাল প্রায়ই বমি করে ফেলছে, ঘরের মধ্যেই। করলে সেটা আমিই সাফ করব। বাইরের আয়নায় আমার চেহারা শ্রীহীন। মনঃসমীক্ষণের আয়নায় আমার এই বমি সাফ করার চেহারাটা কেমম লাগে অর্থাৎ হরিজনের মত লাগে কিনা ঠিক বলতে পারব না। পৃথিবীতে একটা কথা আছে, নিজেকে আয়নায় কেউ অসুন্দর দেখে না। আমি অবশ্য বাইরের আয়নায় নিজেকে শ্রীমন্ত দেখি না কিন্তু মনের আয়নায় আমাকে অসুন্দর দেখালেও ঠিক ধরতে পারছি না।

বলতে ভুলেছি। লেখার শুরু করি ভগবানের নাম লিখে। একখানি খাতা, একখানা ডায়েরীরই বইয়ে দিন দিন ইষ্টনাম লিখি। বছরে এক লক্ষ লেখার সংকল্প থাকে। এ বছরের আগে পর্যন্তও খুচরো কাগজে লিখতাম। খুচরো বলতে অবশ্য খোলা কাগজ বলছি। যেমন-তেমন কাগজে লিখতে আমার মন সরে না। যাই হোক, দামী হলেও খোলা কাগজ দিনের পর দিন জমানো সহজ নয়। এবার থেকে তাই খাতা করেছি। ইষ্টনাম লেখা শেষ করে লিখতে বসি। নিত্য লেখা অভ্যাস। এ লেখনকর্মকে আমি ধর্ম বলে মেনে নিয়েছি। যা হোক কিছু লিখি, সে দু-দশ পৃষ্ঠাই হোক আর দু-দশ ছত্রই হোক। এবং লিখবার শুরুতেই লেখার হরফ এবং লাইন যদি পরিষ্কার এবং সোজা না হয় তবে সে কাগজখানাই বাতিল করে দিই। কোন কোন দিন তিন-চারখানা কাগজ বাতিল হয়। কোনদিন বেশী। কমপক্ষে দুখানা। আবার পাঁচ-সাত পৃষ্ঠা কি দশ পৃষ্ঠা লিখেও বাতিল করে দিই। একখানা বই লিখতে বোধ হয় আর একখানা বইয়ের মত লেখা বাতিল হয়ে যায়। শুধু এইই সব নয়—বন্ধুজনে বিস্ময় প্রকাশ করেন, আমি যে কথা বলতে যাচ্ছি তার জন্যে। গোটা বই লিখে কাগজে ছাপা হবার পর বাতিল করে আবার নতুন করে লিখি। সংস্করণে সংস্করণে মার্জনা তো নিয়ম। বন্ধুরা বলেন বড় অসন্তুষ্ট লেখক আমি। একসময় ভেবেছি বাইরের আয়নায় নিজের চেহারা দেখে অসন্তোষটা মেজে-ঘষে অপরূপ করে তোলার এক বিচিত্র অভিপ্রায় এটা। ফ্রয়েডীয় মতে তাই হয়তো বটে, মার্ক্সীয় মতে বুর্জোয়া লক্ষণও হয়তো হতে পারে। কিন্তু আমি বেশ ভাল করে জানি আমার জীবনে একটি আত্মশুদ্ধির নিরন্তর চেষ্টা আছে, মার্জনায় লেখাকে শুদ্ধ এবং নিখুঁত করাটাও সেই চেষ্টার পরোক্ষ প্রকাশ। বাইরের শ্রীহীনতা সম্পর্কে খেদ নেই বলব না—

কিছুটা আছে, কিন্তু সেটা খুব একটা গুরুতর কিছু নয়। নইলে যৌবন এবং প্রৌঢ়ত্বের প্রারম্ভেও নিত্য দাড়ি কামাইনি কেন? এখন কামাই সে এই বছর দুই হল। সেও রাম বলে একজন সেবক এসে ধরেবেঁধে আমাকে অভ্যেস করিয়েছে।

তবে তখনও এবং এখনও বাড়িতে আধময়লা কাপড়, আধময়লা জামা পরে থাকি। চোখের চশমাটা গোল বাধায়—নইলে অনেক অপরিচিত জন এসে আমাকে মাটিমাখা হাতে দেখে প্রশ্ন করে, বাবু বাড়ি আছেন? বলা ভাল, বাগানে আমার শখ আছে, সে সেই ছেলেবেলা থেকে, আট-দশ বছর থেকে গ্রামের বাড়িতে বাগান ছিল এখনও আছে, কলকাতাতেও আছে। লিখতে লিখতে ক্লান্তি এলেই উঠে গিয়ে মাটি খুঁড়ি। এ অভ্যাসের মধ্যেও টেনেবুনে রূপের অভাবের পরিপূরণের ইচ্ছে বা বুর্জোয়া মনের পরিচয় বের করা যায়; তা মেনেও নিতাম যদি অভ্যেসটা আট-দশ বছর বয়স থেকেই না থাকত। তখনও কম্‌প্লেক্সটা গজাবার সময়ই হয়নি। এবং আমার মা বলেন, ছেলেবেলায় আমি কালো ছিলাম না, এবং শ্রী নাকি যথেষ্ট ছিল। আমার ছেলেরা কথাটা মানে না—ওরা শুনে হাসে। তবে আমার মনে আছে যৌবনের ছবি—তাতে সত্যিই শ্রীর এই অভাব ছিল না। সে কালের যে সব ফোটোগ্রফ আছে তাকে রাজপুত্রের ছবি বলে চালানো না যাক তার বন্ধুবান্ধবদের কেউ বলেল আপত্তি হত না। এই শ্রীর অভাবটা ঘটল ১৯৩১ সনে—জেলখানায় রোগাক্রান্ত হয়ে। সে রোগ আজও ভাল হয়নি। শ্রীও ফেরেনি। এই আজই একজন মহিলা লেখিকা বললেন, আপনার ডিসেন্ট্রি আজও ভাল হয়নি? আমি বললাম, না, রোগটি আমার মধ্যে বেশ সমৃদ্ধভাবেই ভাল আছেন। থাক। ওতে আমি সুখী। ও রোগে আমার মৃত্যু হবে না। তবে ও রোগটা ভাল হলে আমি বাঁচব না।

যাক। ফুলের গোড়া আজ খুঁড়ছিলাম। খেতে ডাকলে। মনটা অপ্রসন্ন হল, মুখে কুঞ্চনরেখা দেখা দিল। খাবার প্রতি আমার ভালবাসা নেই। সে অসুখের জন্য নয়; ছেলেবেলা থেকেই। খেতে বসলেই মেজাজ খারাপ হয়।

খাই অত্যন্ত কম। চা খেতে ভালবাসি। আর সিগারেট। চা আগে তিরিশ-পঁয়ত্রিশ কাপ খেয়েছি, এখন আট-দশ কাপ; সিগারেট এখন তিরিশ থেকে চল্লিশে উঠেছে। বাগান খোঁড়া ছেড়ে উঠতে হল। হাত ধুয়ে খেতে

বসলাম। একটু ছানা আর একটা কলা। আগে টোস্ট ডিম ভাল লাগত, এখন ওসব ভাল লাগে না। খেয়ে হাত ধুয়ে আবার লিখতে বসলাম। একটি কবিতা লিখছি। ছেলেবেলায় কবিতা লিখতাম। তারপর কবিতা একেবারেই ছেড়েছিলাম। তবে গান লিখি মধ্যে মধ্যে। বিশেষ করে পল্লীগীতি ভাল হয়। অনেকে ভ্রম করেন এগুলিকে প্রাচীনগীতি বলে। "কালো যদি মন্দ তবে কেশ পাকিলে কাঁদো কেনে"—এর তারিফ সবাই করেছেন। "মধুর মধুর বংশী বাজে কোথা কোন্ কদমতলীতে ; কোন্ মহাজন পারে বলিতে ?" এ গান বেরুনোর পর দু-একজন প্রশ্ন করেছিলেন, কোন্ প্রাচীন গীতিকারের রচনা এটি ? কিন্তু কবিতা কালেকস্মিনে লিখলেও তাকে লেখা বলা যায় না। দেশের এই দুর্যোগে—সেই ছেলেবেলার দেশপ্রেমে জোয়ার ধরে বইতে চাচ্ছে। কবিতার ছন্দের দুই কিনারা না পেলে ঠিক আবেগের বেগ প্রকাশ পাবার সুযোগ পাচ্ছে না বলে কবিতা লিখছি। হাতে একটা সিগারেট ধরা আছে—পুড়ছে পাশ থেকে, ধোঁয়া বেরুচ্ছে। একটা গোটা সিগারেট ধরিয়ে রেখেছিলাম আসনের পাশে, সেটা পুড়ে শেষ হয়ে এসেছে, বেঁকে যাওয়া একটা ছাইয়ের সিগারেটে পরিণত হয়েছে। কিন্তু সিগারেটের শেষের ধোঁয়াটা পীড়াদায়ক। নিবুতে হল। নিবুতে গিয়ে নজরে পড়ল অন্ততঃ দশটা পোড়া সিগারেট-প্রান্ত আর ছাইয়ে নোংরা হয়ে গেছে জায়গাটা। তা যাক। ও আমার অঙ্গভূষণ না হোক অঙ্গের সয়ে-যাওয়া গ্লানির মত। তাকিয়ে থেকে আবার চোখ ফিরিয়ে লিখতে লাগলাম। এর মধ্যে ডাক এল। দেখে ঠেলে রাখলাম। চিঠি অনেক আসে। লোকে ভালবেসেই লেখে। অনেক ভাল কথা—মন্দ কথাও লেখে। ভালবাসার জন্যও মন্দ কথা লেখে। সেটা বেশী হয় গল্প-উপন্যাসের চিত্ররূপের জন্য। ফিল্ম-ডিরেক্টররা বিয়োগান্তকে মিলনান্ত করে দেয়। বইয়ের মুগ্ধ পাঠক ছবি দেখে এসে কঠিন কথা লিখে। সবই ফেলে দিই। মন্দ বলেই যে ফেলি তা নয়। আমার জীবনে কোথায় একটা ইস্ক্রুপ ঢিলে আছে। সেটাকে আমি বলি বৈরাগ্য। নইলে বিশ্বকবি রবীন্দ্রনাথ থেকে শুরু করে আধুনিককালের তরুণতম লেখকের পত্রের অধিকাংশই হারিয়ে যেত না। শুধু চিঠি নয়, ঘড়ি, বোতাম, টাকা, ব্যাগ কতবার যে হারিয়েছি তার সঠিক হিসাব নেই।

পাশে টালা ওয়াটার ওয়ার্কসে ঢং ঢং করে বারোটা বাজছে। কবিতাটা শেষ হল। কাউকে শোনাতে ইচ্ছে হচ্ছে। না শোনালে তৃপ্তি পাইনে।

স্ত্রী দেশে রয়েছেন। ছেলেকে ডেকে শোনাই। এ সময়ে বাইরে কে এসেছে। দেখা করতে হবে। আগে মনে মনে বিরক্ত হতাম। এখন আর হইনে। হতে পারিনে। দেখা করে ফিরে এলাম। দাড়ি কামাবার জায়গা ঠিক করে দিয়েছে এর মধ্যে। কামাবার সরঞ্জাম আমার ভাল। ওতে শখ আছে। কামিয়ে নিয়ে সিগারেট ধরিয়ে একবার পায়চারি করব। কিন্তু চটিটা কোথায় গেল? মনে পড়ল বাগানে ফেলে এসেছি। নিয়ে এসে স্নান সেরে উপরে পূজোর ঘরে গেলাম। পূজোতে এক ঘণ্টা লাগে। লাগলও তাই। পূজো সেরে, রেশমী কাপড় ছেড়ে সুতী কাপড় পরে খেতে বসলাম। দিনে খাওয়া হবিষান্ন। আতপের মুঠি-দুই ভাত, মুগ-কলাই সেদ্ধ, খানিকটা ঘি, দু-চারটে ভাজা এই। এর পর একটু ঘুম। ঘণ্টাখানেক। তারপর বিকেলে ইউনিভারসিটিতে দারভাঙ্গা হলে একটা মীটিং আছে। চীনা আক্রমণ নিয়ে বুদ্ধিজীবীদের মীটিং। মীটিংয়ে একসময় খুব শখ ছিল। সভাপতিত্বে লোভ ছিল। বক্তৃতা করবার একটা আগ্রহ ছিল। আজকাল ভাল লাগে না।

আমার থেকে অন্যে ভাল বলবে এই আশঙ্কায় ভাল লাগে না কিনা মনকে যাচাই করেছি। কিন্তু তা নয়। এখনও ভাল বলতে পারি আমি, বাদপ্রতিবাদে তো খুব ভাল বলি, তবুও ভাল লাগে না। একসময় সপ্তাহে একদিন মৌনব্রত পালন করতাম, গান্ধীজীর দৃষ্টান্তে। বাকসংযমে ব্যক্তিত্বের বিকাশ হত বা হয়েছিল নিঃসন্দেহে, কিন্তু তাতে বক্তৃতা করবার আগ্রহ কমেনি; আগ্রহ এবং শক্তি দুই বেড়েছিল। এখন শক্তি কমেনি, হয়তো আজও বাড়ছে কিন্তু আগ্রহ কমছে।

টেলিফোন বাজছে, ওরাই ফোন করছে।

টেলিফোনটা আমার লেখার জায়গার পাশেই থাকে, ওইটে যত আবশ্যকীয় যন্ত্র তত পীড়াদায়ক। লিখছি, টেলিফোন এল।

হ্যালো!

আমি একটু তারাশঙ্করবাবুর সঙ্গে কথা বলব।

বলুন, আমি বলছি।

জানেন, আপনার লেখা এত ভাল লাগে—

বলা বাহুল্য, ওপারে যিনি তিনি আমার নাতনী শকুন্তলার বয়সী একটি মেয়ে। নয়তো হ্যালো। কাকে চাই? এটা কি তারাশঙ্করবাবুর বাড়ি? হ্যাঁ। তিনি কি আছেন?

না বলতে পারিনে। কারণ ব্রতপালনের মতই আমি সত্য কথা বলি। কেবল একটি মিথ্যা কথাই বহুজনকে বলি। কথাটা একেবারে মিথ্যে নয়, অর্ধ মিথ্যা—আমার শরীর খারাপ, মীটিংয়ের কথাতে বলি। অর্ধ মিথ্যা এই কারণে বলছি যে শরীরে রোগ আমার আছেই; তাকে অনুভব চব্বিশ ঘণ্টাই করি, কাছে সারিডন থাকে। দিনে একটা দুটো খেতেই হয়। টেলিফোনের যন্ত্রণার কথা শেষ করি। একটা দিক বলছি। আর একটা দিক—কোনদিন কোন কারণে টেলিফোন না এলেও যন্ত্রণার সামিল একটা আশ্চর্য অস্বস্তি অনুভব করি।

যাক, মীটিংয়ে যাচ্ছি, এ সময়টা নাতিনাতনীদের নিয়ে বসে বেশী আনন্দ পাই, চৌদ্দটি নাতিনাতনী আমার। কিন্তু কি করব? যেতে হল। মীটিং কেমন খারাপ লাগে, সবাই মুখোশ পরে বসে থাকে। যত হোমরাচোমরা তত মুখোশগুলো ভারি, আমারও হয়তো আছে। কিন্তু যাচাই করে বলছি আজ অন্ততঃ ছিল না। আজকাল থাকে না আমার। মুখোশ তো মুখোশ—এই তো সামনে বাঁধানো দাঁতের পাটি দুটো পড়ে আছে, ও দুটোই পরিনে আমি, কেবল কথা ফসকে যাবে বলে মীটিংয়ে যাবার আগে পরতে হয়, তাও অনবরত দাঁতে দাঁতে ঘষে, এবং বাড়ি ফিরেই খুলে ফেলি, খাবার সময়েও পরিনে তো মুখোশ। না, মুখোশ থাকে না, আমার। আজকাল মধ্যে মধ্যে ছোট নাতনী লালী এবং নাতি গোরাকে দেখিয়ে দাঁত পরি আর খুলি, বলি, কই, তোরা তোদের দাঁত খোল্‌তো দেখি।

মুখোশ নেই, তবে স্বীকার করব, পোশাক আছে মীটিংয়ে স্যুটটুট নয়, জামাকাপড় পরিচ্ছন্ন পরিপাটি পরি আমি বাইরে যাবার সময়, স্বীকার করে ভাবছি তবে কি ওখানেই এই ফ্রয়েডীয় এবং মার্কসীয় ব্যাখ্যা সত্য।

না, বাইরে এবং ঘরে এখনও এক হতে পারিনি এ সত্য—তাতে কম্‌প্লেক্স বা বুর্জোয়াত্ব সত্য নয়। বাইরেকে এখনও সম্মান করতে হবে বইকি! এখনও যে গৃহী আমি—ঘরের পালা শেষ করে বাইরে বের যেদিন হতে পারব, সেদিন পোশাক হবে কৌপীন কি কন্থা, সেদিনের জন্যই তৈরি হচ্ছি আমি। পারব কিনা জানি না তবে যে অহং বা ব্যক্তিত্বকে তৈরি করলাম, তাকে মাটির প্রতিমার মত বিসর্জন দিতে পারব যেদিন সেদিনই হবে আমার মানবজীবনের সিদ্ধি।

মনঃসমীক্ষার দর্পণে যা দেখছি তার একটা ছবি যেন আমার সামনেই

রয়েছে। আমারই হাতের, গাছের শিকড় কেটে তৈরি একটা মূর্তি, একজন শ্রমিক একটা বোঝা ঘাড়ে করে উপরে চড়াই ভাঙছে। যেন ওটা আমিই চলেছি—জীবনের বোঝা নিয়ে ওই শিখরে গিয়ে নামিয়ে সকল কাজের পালা শেষ করতে।

রাত্রি অনেক হয়েছে—নিশীথ পূজার সময় হল।

## বাঙলা দেশের হৃদয় হতে

চীনা ভারতবর্ষ আক্রমণ করেছে, সেই উপলক্ষে প্রতিবাদ সভা। বীরভূম জেলার একখানা বড়গ্রামে। জনসমাগম হয়েছিল প্রচুর। প্রচুরের চেয়ে বেশী। বিস্মিত হবার কিছু নেই এই কথাই সবাই বলবে। আসমুদ্র হিমাচল এ আঘাতে নিষ্ঠুর ক্রোধে, ক্ষোভে জেগে উঠেছে। ক্ষোভটাই বেশী। কারণ এ আক্রমণ কল্পনার বাইরে মানুষের। এই তো সেইদিন পর্যন্ত হিন্দী-চীনী ভাই ভাই রবে, ধ্বনিতে আকাশে বাতাসে ঝড় বয়েছে। বর্ষায় বৃষ্টি হয়নি, শীতে শীত কম হয়েছে, গ্রীষ্মে গমর হয়েছে, কিন্তু ও ধ্বনিতে ভাটা পড়েনি। নগরে নগরে ধ্বনি উঠেছে, তার প্রতিধ্বনি গ্রামেই শুধু নয়, হাটে বাজারে মাঠে প্রান্তরে ছড়িয়ে পড়েছে। শুনে এসেছি—চীনের সঙ্গে ভারতের হাজার বছরের সম্পর্ক—বন্ধুত্বের সম্পর্ক, ভ্রাতৃত্বের সম্পর্ক। এই নতুন কালে সে বন্ধুত্ব নাকি এমন হল যে তাব ক্ষয় বা লয় কখনও হবে না। তার উপর এই অঞ্চলটার পর পর দু'ইলেকসনে এম. এল. এ. হয়েছে কম্যুনিস্ট ডাক্তার। মাসে একবার সে লাল ঝাণ্ডা ঘাড়ে মিছিল করে যায়, মীটিং করে। তাতে এ দেশের মানুষের দুঃখের জন্যে যত রাগ ফেটে পড়ে তত উল্লাস ছড়িয়ে পড়ে চীনের কথায়। চীন স্বর্গরাজ্য! চীনের মানুষের মত ভাল মানুষ হয় না। চীনের নেতারা সাক্ষাৎ দেবতা। ভারতবর্ষকে ভারতবর্ষের মানুষকে যে কতই ভালবাসেন তাঁরা, তা বলে শেষ করা যায় না। কত বড় বড় লোক চীন থেকে ফিরে কত বক্তৃতা করেছে, তাও তারা কাগজে পড়েছে শুনেছে। বড় বড় বই লিখেছে লেখকেরা।

সেই চীন ভারতবর্ষ আক্রমণ করেছে। চীন বিশ্বাসঘাতক? বিশ্বাস করে ঠকার মধ্যে যে ক্ষোভ সে ক্ষোভ ক্রোধের চেয়েও মারাত্মক।

গ্রামটি বড় গ্রাম। এখন প্রায় শহর। এখানে কম্যুনিস্ট পার্টির একটি আপিসও আছে। বাইরে থেকে জনচারকে পাকা কর্মীও এসেছে এবং এখানকার জনদশেক বেকার ছেলে আর জন ছয়েক আধাবেকার তাদের সঙ্গে জুটে ষোল জনে ষোল কথায় পূর্ণচন্দ্রের মত বারো মাস প্রচারের পূর্ণিমা চালিয়ে রেখেছে। তাদের একজনকে এখানে লোকে বলে লালচাঁদ। লোকটির উপাধি চক্রবর্তী, কিসের যেন মিস্ত্রী, সে যুদ্ধের প্রথমটায় লোককে বোঝাতে চেয়েছিল, এসব বিলকুল মিথ্যে। চীন ভারতবর্ষ আক্রমণ করেনি, শান্তি আন্দোলনের নেতা চীন তা পারে না। কখনও পারে না। ভারতবর্ষই আমেরিকার উস্কানিতে চীনের অনেকটা জমি দখল করে নিয়েছিল, সেইটে বারবার ছেড়ে দিতে অনুরোধ সত্ত্বেও ছেড়ে না দেওয়ায় চীন ঠেলে সেখান থেকে সরিয়ে দিয়েছে। এই মাত্র। তা দেবে না, নিজের এলাকা।

কিন্তু কেউ বিশ্বাস করেনি। ভাগ ভাগ ভাগ। এই তো আর এক প্রতিবেশী মাসে তিনবার চড়াও হচ্ছে, গরু ধরে নিয়ে যাচ্ছে, ধান কেটে নিয়ে যাচ্ছে, মানুষ নিয়ে যাচ্ছে, কখনও লুটপাট করে যাচ্ছে, জমি দখল করেছে, তাতেও যে দেশ লড়াই করে না শুধু প্রতিবাদ করে, তারা চীনের জমি দখল করে বসেছে বিশ্বাস করতে বলে? মিথ্যে দম্বাজী চালাচ্ছে! সেদিন পাশের গ্রামে এমনি একটা ছোট সভায় কোত্থেকে এক ছোকরা হাতের আস্তিন গুটিয়ে চোখ পাকিয়ে এগিয়ে এসে দাঁড়ান দাঁড়ান বলে দাঁড়াতেই লালচাঁদ পিছন ফিরে চলতে শুরু করেছিল। লোকে কিন্তু ছাড়েনি। অনেক লাঞ্ছনা করে ছেড়ে দিয়েছে। এটা কিন্তু বাহ্য। বানের ফেনার মত। মানুষের বুকে মনে দারুণ ক্ষোভের অন্তরালে এই বিশ্বাসঘাতকতার বিরুদ্ধে যে নিষ্ঠুর ধিক্কার আর আঘাতের জন্য যে মর্মান্তিক বেদনায় যে কঠিন ক্রোধ সেইটেই আসল। তা দেখে আমার বিস্ময়ের সীমা ছিল না। এখানকার মানুষটাকে তো আমি চিনি। এ যে আমার গ্রাম, জন্মভূমি, ১৯২১ সাল থেকে ১৯৩০ সাল পর্যন্ত আমি এদের নিয়ে কাজ করেছি। এদের নিয়ে আমি লিখেছি। সেই শান্ত নিরীহ উদাসীন মানুষের দল, তাদের এ কি নূতন রূপ!

এই দেখতেই আমি চেয়েছিলাম। গ্রামে এই জন্যেই গিয়েছিলাম। দিল্লী দেখেছি, কলকাতা দেখেছি, গোটা ভারতবর্ষের কথা পড়েছি। দিল্লী থেকে কলকাতায় ফিরেই আমার গ্রামে শুধু এই জন্যেই এসেছিলাম। দেখে আসি আমার গ্রামে কি হচ্ছে। এসেই শুনলাম, সভা হচ্ছে আজই। জেলা

ম্যাজিস্ট্রেট আসছেন, সরকারী কর্মচারীরা আসছেন, রাজনৈতিক নেতারা আসছেন, প্রতিবাদ সভা হবে। শেষে প্রতিরক্ষা ভাণ্ডারের জন্য দান নেওয়া হবে। বিনা নিমন্ত্রণেই ছুটে গেলাম। গিয়ে অবাক হলাম। এত লোক! তাদের মুখ চোখ দেখে অভিভূত হয়ে গেলাম। নারী পুরুষ বালক বৃদ্ধ, ধনী-নির্ধন, হিন্দু-মুসলমান দলে দলে এসেছে।

কর্তৃপক্ষ সাগ্রহে গ্রহণ করলেন আমাকে। বলতেও বললেন, বললাম, বলব বই কি, আমার গ্রাম। ১৯২১ সাল থেকে ৩০ সাল পর্যন্ত এ আমার সাধনভূমি। আমি এসেছি মায়ের নবরূপ দেখতে। বলব না?

সকলের শেষে বললাম আমি। এবং ঐ কথাই বললাম, আমার জন্মভূমি এই নবগ্রামের নবরূপে মহাপ্রকাশ দেখতে এসেছি আজ। কালে কালে যুগে যুগে মহাপ্রকাশ হয় দেশের। বিশেষ করে ভারতবর্ষের, মা ভারতবর্ষের মৃন্ময়ী রূপের মধ্যে চিন্ময়ী ধ্যানস্থ। চিন্ময়ী হলেন মহাশক্তি মহিমার উৎস, মাটি থেকে বেরিয়ে এসে চোখের সামনে দাঁড়ান, মানুষকে জাগান। বলেন, ওঠো জাগো, অন্যায়কে দূর কর। ন্যায়ের জন্য জীবন দাও। অমর হও। আমার পায়ে প্রাণ বলিদান, সর্বস্ব দান করে আমার হাতের অমৃত পাত্র থেকে অমৃত প্রসাদ গ্রহণ কর। চিতোরে একবার এমনি সঙ্কটে মা বলেছিলেন, ময় ভুখা হুঁ। আজ চীন আক্রমণের সঙ্কটের মধ্যে ঠিক তেমনিভাবেই মা জেগেছেন—বলছেন আমি জেগেছি, পূজা আন্। ওরে তোরা পূজা আন্। যাঁর চোখ আছে তিনিই মায়ের এই মহাপ্রকাশ দেখেছেন, যাঁর কান আছে তিনিই শুনেছেন আহ্বান। সেদিন লোকসভায় প্রধানমন্ত্রী নেহরুজী বলেছেন, আমি চোখের সামনে দেখছি, বিচিত্র দৃশ্য। ভারতমাতার মুখের উপর একটা আবরণ ছিল, সেটা সরে যাচ্ছে। ভিতর থেকে দিব্যমূর্তিতে মা জাগছেন। আমি দেখেছি তাঁর মূর্তি। তাঁর ললাটে বহ্নি, হাতে বরাভয়, খড়্গ চর্ম। তিনি বলছেন, পূজা আন্, ওরে পূজা আন্, ধন আন্, মান আন্, প্রাণ আন্। পূজা দে। মহাপূজা সারা ভারত জুড়ে শুরু হয়ে গেছে। আমি দিল্লিতে দেখে এসেছি। সে কি মহাপূজা! ধনী ধন ঢেলে দিচ্ছে, ভিক্ষুক ভিক্ষার কপর্দক দিচ্ছে, জোয়ান প্রাণ উৎসর্গ করছে, মানুষ রক্ত দিচ্ছে, নারী সেবার অঞ্জলি দিচ্ছে, আভরণ দিচ্ছে। এখানেই শেষ নয়। আমি এক মহিমময়ী মহিলার বিচিত্র পূজা দেখেছি। পাঞ্জাবের সাবৃতি দেবী। দেখলাম পূজামণ্ডপে এসেছেন, ষোল বছরের ছেলের হাত ধরে। ছেলেটির হাতে একখানি টেলিগ্রাম। সাবৃতি

দেবীর স্বামী ছিলেন ভারতীয় ফৌজের সৈনিক। সমর বিভাগ টেলিগ্রাম পাঠিয়েছেন সাবিত্রি দেবীকে, আপনার স্বামী নিখোঁজ। এর অর্থ অতি নিষ্ঠুর। সাবিত্রি দেবী সে খবরে ভেঙে পড়েন নি, কাঁদেন নি। ছেলের হাত ধরে এসেছেন—এই নাও মা আমার কিশোর ছেলেকে। তার বাপের শূন্য স্থান পূর্ণ করে তোমার সেবা করবে। এক বৃদ্ধ রাজপুত এসেছেন তিন পৌত্র নিয়ে। নাও মা জননী এই নাও আমার পূজা। এক অন্ধ সন্ন্যাসী এসেছে একখানি মাত্র কম্বল তাঁর, তাই নিয়ে। এই আমার পূজা। এসেছেন তিনি কাশী থেকে দিল্লি পূজা দিতে। আজ আমাদের নবগ্রাম জননীর মধ্যে ভারত জননী এসে দাঁড়িয়েছেন। ১৯২১ সালে একবার এমনিভাবে এসে দাঁড়িয়েছিলেন, ১৯৩০ সালে দাঁড়িয়েছিলেন। আমি আপনাদের ডেকেছিলাম। আপনারা পূজা দিয়েছিলেন। আমার দুর্ভাগ্য ১৯৪২-এ আমি ছিলাম না এখানে। ১৯৪৭ সালে মা দাঁড়িয়েছিলেন, আজ আবার দাঁড়িয়েছেন। বলছেন আনো, তোমরা পূজা আনো। আপনারা প্রণাম করুন, বন্দে মাতরম্।

সঙ্গে সঙ্গে বন্দে মাতরম ধ্বনিতে যেন একটা সমুদ্র কল্লোল-ধ্বনি তুললে, বন্দে মাতরম্।

এরপর আর বলতে হল না, পূজা আনুন। যজ্ঞকুণ্ডে আগুন ছিল—ইন্ধন ছিল, আমার আবেগের ফুৎকারে জলে উঠল মুহূর্তে। তবে আমি কৌশল বশে কথাগুলি বলিনি। এ যে আমার গ্রাম। আমার জন্মভূমি। যে সব বুদ্ধিমানেরা, চিন্তানায়কেরা বলেন, কোন গ্রামে বা কোন দেশে জন্ম গ্রহণের জন্য সেখানকার মাটির জন্যে প্রেমভক্তি অনুভব করা একটা মিথ্যা আবেগ মাত্র, তাতে গৌরবের কিছু নেই, আমি তাদের দলে নই। কিন্তু সে কথা থাক। ভিড় করে লোকে এগিয়ে এল ডায়াসের দিকে। আমার বক্তৃতার মধ্যেই লোকের হাত উদ্যত হচ্ছিল, তা আমি লক্ষ্য করেছিলাম। পুরুষেরা পকেটে হাত দিচ্ছিলেন। কারুর হাতে অর্থ মুষ্টিবদ্ধ ছিল। কিশোর ছেলেদের অনেকে হাতের আংটি নাড়ছিল। একজন তার ফাউন্টেন পেনটা খুলে উদ্যত করেই ছিল এতক্ষণ। বাঁ দিকে মেয়েরা বসেছিলেন। তাঁদের সামনে পশ্চিম দিক। শীতের অপরাহ্নের আলো তাঁদের মুখের উপর পড়েছিল। তারা কাঁদছিলেন। সাবিত্রি দেবীর কথা যখন বলি, তখন থেকে কাঁদছেন। চুড়ি দুল গলায় হার আংটি নাড়ছেন। প্রথম সারিতেই একটি অপরিচিতা মহিলা বসেছিলেন, তিনি যেন নিস্পন্দ। স্থির দৃষ্টি, চোখ থেকে চোখের জল গড়িয়ে এসে টপ টপ করে

কোলের কাপড়ের উপর ঝরে পড়ছিল। মুছতেই তিনি ভুলে গেছেন। বক্তৃতা শেষ করে বসলাম, তখন দান পড়তে শুরু করেছে টেবিলের উপর। এই যে আমার, আমার, আমার। উদ্যোক্তারা বললেন, একে একে, একে একে ভাই। আমাদের লিখতে দিন। কিন্তু কে শোনে। আগে কে দেবে তার জন্য কাড়াকাড়ি পড়ে গেছে। আমার মনে হল, মেয়েদের কথা। ওঁরা দেবেন। অনেক দেবেন। অঙ্গ থেকে আভরণ খুলে দেবেন তার দাম অনেক বেশী। কিন্তু ভিড়ের জন্য আসতে পারছেন না। একজন নাম লিখবার লোক সঙ্গে নিয়ে এগিয়ে গেলাম। গরম আলোয়ানটার খুঁট পাতলাম

—দিন।

প্রথমজনই আমাদের নিত্যবাবুর স্ত্রী, হাতের দুগাছা চুড়ি খুলে দিলেন। বললাম, বাঃ। দ্বিতীয়জন তখন কানের দুল খুলছে। একটি কিশোর মেয়ে। তারপরের জন হাতের আংটি খুলে বাড়িয়ে রেখেছে। গরীবের মেয়ে, গ্রামেরই কন্যা। তারপরই সেই মেয়েটি। সে এখনও তেমনি স্থির হয়ে বসে আছে। মগ্ন হয়ে গেছে যেন। চোখের জলের ধারা তখনও চিক চিক করছে। মোছেনি। কোন নবাগতা বিদেশিনী। চিনি না। কোন অফিসারের স্ত্রী অথবা কোন শিক্ষয়িত্রী বা কোন সম্পন্ন ঘরের মেয়ে ও বধূ। এবং এখানকার অধিবাসিনী নন। মুখে চোখে নগরবাসের মার্জনা। হাতে একহাত চুড়ি। মুখে অনেক খুঁত, কিন্তু তবু একটি সুষমার সৌন্দর্য আছে। নিতান্ত তরুণী নন। ভাবতে ভাবতেই তাঁর সামনে দাঁড়ালাম। আমি সামনে দাঁড়াতে তাঁর যেন সম্বিত ফিরল। চোখের জল মুছে একটু হেসে বললেন, বড় ভাল বললেন। চোখের জল রাখতে পারিনি!

আমি বললাম—এইবার দান দিন।

—গহনা? চোখের দৃষ্টি কেমন হয়ে গেল।

—হ্যাঁ। যা খুশি। মায়ের পূজা।

বিচিত্র দৃষ্টিতে আমার দিকে তাকিয়ে বললেন, আমার দান আমি দিয়েছি। আগেই দিয়েছি।

—আবার একবার দিন।

—দেব। সময় হলেই দেব। কিন্তু সন্ধ্যের মুখে গায়ের গহনা খুলে স্বামীর অকল্যাণ করতে পারব না। টাকাও সঙ্গে নেই। থাকলে দিতাম।

আমার মন রূঢ় আঘাত খেলে। বিরূপতায় বক্র হয়ে উঠল, বললাম,

আপনার স্বামীর কল্যাণই হবে। মেয়েটি তীব্রভাবে আমার দিকে তাকালে। পরক্ষণেই কিন্তু সংযত হয়ে বললে—মাপ করবেন, আমার ব্রত আছে। গহনা খুলতে পারব না। তারপরেই হেসে বললে, এঁদের কাছে নিন। ওই দেখুন, ও ধরে বসে আছে। বলেই সে উঠল এবং বেশ সপ্রতিভ পদক্ষেপে সগৌরবে চলে গেল। আমি একবার তার দিকে তাকিয়েই দৃষ্টি ফিরিয়ে নিলাম। স্বামী সোহাগিনী গরবিনী, অদ্ভুত! এক বক্র হাসি ফুটে উঠল মুখে। পরক্ষণেই থাক বলে পরের জনের কাছে এগিয়ে গেলাম। মেয়েটি কানের দুল দুটি ফেলে বললে, ওকে চিনলেন না?

বললাম, না। দরকার নেই। কি কাজ অনর্থক নিন্দে করে। থাক। এগিয়ে গেলাম। সকলের কাছ হয়ে ঘুরে যখন এলাম তখন ভর্তি হয়ে গেছে আঁচল। নবগ্রামের মাটিতে মাথা ঠেকিয়ে বাড়ি ফিরলাম। তখন সন্ধ্যে প্রায় হয়ে গেছে।

বারান্দায় আসর জমিয়ে বসেছি, ধীরেন, আমার পাচক পরিচারক সেবক রক্ষক চা ঠিক করেই রেখেছিল। সেও সভায় গিয়েছিল, আমার বেরুবার উদ্যোগ দেখেই সে ছুটে চলে এসেছে। আমরা এসে বসতেই সে বললে, চা দিই।

বললাম, নিশ্চয়। চায়ের জন্য হাই উঠছে। আনো। বাবুরা সব রেগে গেছে আমার উপর। বক্তৃতা করে আমিই দেরী করে দিয়েছি।

আমার সঙ্গে বন্ধু কয়েকজন ছিলেন। বাল্যবন্ধু বীরেশ্বর, সত্যবাবু, ভুলুবাবু, শ্রীমান শ্যাম। সত্যবাবু বললে, চা হতে হতে চট করে ঘুরে আসি আমি।

ধীরেন বললে,—আজ্ঞে না, চা রেডি।

বলতে বলতে দু-তিনখানা জীপ এসে দাঁড়াল। কে এল? শ্যাম মুখ বাড়িয়ে দেখে বললে, ওখানকার সবাই। মানে সভার সবাই। এস, ডি, ও, টেস, ডি, ও, সবাই।

উঠে দাঁড়ালাম, তাই বটে; এস, ডি, ও, বি, ডি, ও, প্রভৃতি দশ বারো জন এসেছেন।

—আপনার সঙ্গে আলাপ করতে এসেছি আমরা। আপনি তো থাকেন না এখানে। আজ যখন আছেন, তখন সুযোগ ছাড়তে পারলাম না। আমি সদর এস, ডি, ও। এরা সব বিভিন্ন ব্লকের বি, ডি, ও।

—আসুন আসুন। আমার এ সৌভাগ্য। বসুন।

দেখতে দেখতে আসর জমে উঠল। প্রথমে সাহিত্য, তারপর অন্নের সমস্যা, কালোবাজারের সমস্যা, আমাদের দেশের মানুষের অজ্ঞতার সমস্যা—সমস্যা তো অনেক।

এখানকার একজন বি, ডি, ও, বললেন, শুনলাম কে একজন মহিলা নাকি আপনাকে—

হেসে বললাম, হ্যাঁ। বললেন, সন্ধ্যেবেলা গহনা খুলে স্বামীর অকল্যাণ করতে পারবেন না।

—মাই গড!

বললাম, থাক। তাঁর ধারণা!

—লিখুন না, এসব ভুল ভাঙুক লোকের।

এস, ডি, ও, বললেন, ওঃ আপনার সেই সব বই পড়ে জীবনে যে কত ধারণা বদলেছিল কি বলব। ঘুরে গেল আলোচনাটা এবং এমন জমে উঠল যে, আধ ঘণ্টা কি তারও বেশী কারও কোন খেয়াল ছিল না। হঠাৎ খেয়াল হল, ক্লক ঘড়িতে ন'টা বাজল। এস, ডি, ও, নিজের ঘড়ি দেখে নিয়ে বললেন, ওঃ ন'টা হয়ে গেছে। সঙ্গে সঙ্গে হাত জোড় করে বললেন, আজ উঠি অনেক দূর যাব। সিউড়ি, দুবরাজপুর—রাজনগর। অনুমতি চাচ্ছি!

তার পর বাড়ির বারান্দায় বসেছিলাম একা। গভীর চিন্তায় মগ্ন ছিলাম। হঠাৎ এক সময় একটা সিগারেট ধরিয়ে বাইরে প্রকৃতির দিকে তাকিয়ে বিস্ময়ে অভিভূত হয়ে গেলাম। আহা হা। আমার আত্মমগ্নতার মধ্যে শুক্লা চতুর্দশীর চাঁদ যথাসময়ে উঠে অমল ধবল জ্যোৎস্নায় পৃথিবীর বুকে যেন রূপের প্লাবন বইয়ে দিয়েছে। বহুকাল এমন অপরূপ জ্যোৎস্না দেখিনি। ডিসেম্বরের প্রথম শীত নেই এবার! তবু খুব হাল্কা একটি কুয়াশার আস্তরণ জ্যোৎস্নায় যেন একখানি দুগ্ধ ধবল অঙ্গবাস উত্তরীয়ের মত মনে হচ্ছে। মনে হল, নবগ্রাম জননী যেন অমল ধবল অঙ্গবাসে নিজেকে আবৃত করে ধ্যানমগ্নার মত দাঁড়িয়ে আছেন। বারন্দা থেকে নেমে উঠানের বাগানে এসে দাঁড়ালাম। চোখ তুলে তাকালাম উপরের দিকে। চোখ আর ফিরল না। গ্রামের মাথায় অবারিত জ্যোৎস্নার ঢেউ খেলে যাচ্ছে।—তালগাছের মাথা, পাকা বাড়ির চিলেকোঠা—মেটে দোতলার টিনের চাল—সত্যবাবুদের বাড়ির নারকেল গাছের লম্বা পাতাগুলো কোনটা ঝলমল, কোনটা ঝকমক,—কোনটা ঝিকমিক করছে। আকাশ স্বচ্ছ নীল, কতকগুলি উজ্জ্বল তারা সেখানে।

হঠাৎ একটা ক্যাঁচ শব্দে আমার মন আকাশ থেকে মাটিতে নামল। রাস্তার মুখে কাঠ এবং শিক দিয়ে তৈরী ফটকটা কেউ খুলছে। তৈলহীন হাসকলটা ডুমনীর উপর ঘুরবার সময় শব্দ হয়, কেউ ঢুকছে। কে? কে? ঠিক আমার এই মুহূর্তের কল্পনার মতই একটি মেয়ে। ধবধবে কাপড় পরা, শ্যামলী একটি মেয়ে, মাথায় ঘোমটা নেই, একরাশি চুল, তা এলানো। বউমা তো নয়। বউমা আমার ভাইপোর স্ত্রী। তিনি কন্যার মত এসে আমার সুখ অসুখ দেখে ব্যবস্থা করে যান। বড় ভাল মেয়ে। কিন্তু হতভাগিনী। বিধবা। সে তো নয়! এ সধবা। হাতে সোনার চুড়ি ঝিকমিক করছে। কে?

মেয়েটি এসে ভিতরে ঢুকে সামনে দাঁড়িয়ে হেঁট হয়ে প্রণাম করে উঠে দাঁড়াল! একটু মুখ তুলেই দাঁড়াল—মুখ দেখাবার জন্যেই। বললে, তখন প্রণাম করা হয় নি। চিনতে আর বাকী ছিল না। ইনিই সেই সভার গরবিনী মহিলাটি। সম্ভবত এখানে নবাগতা। সম্ভবত অনুতপ্ত হয়ে এসেছেন।

মেয়েটি মুচকে হেসে বললে, চিনতে পারলেন না তো।

কেমন চমক গেলে গেল। হাসির ঢংটা চেনা। কিন্তু মেলাতে পারছি না। কে?

—ছি ছি ছি! না তাইবা কেন? বড়লোকের এই তো লক্ষণ!

আমি বললাম, কিছু মনে করো না মা, ঠিক—

সে বললে, দূর দূর দূর! কি যে বলেন? মা কিসের।

—তবে মেয়ে।

—না। তাইবা কেন হতে গেলাম!

—তবে বোন।

—তাও না।

এবার হেসে বললাম, এরপর যে সম্পর্ক হতে পারে এ বয়সে তা আর হয় না।

—হয়। শ্যালিকা। যুবতী শ্যালিকা বৃদ্ধেরও থাকে।

এবার চমকে উঠলাম—তাহলে তুমি—

—হ্যাঁ। শ্রীমতী জগদ্ধাত্রী; দ দ হ। দনুজদর্পহারিণী।

—ওরে, ওরে, ওরে! বলে তার মাথাটা টেনে নিয়ে বুকে চেপে ধরলাম।

তাইতো তাইতো এ তো জগদ্ধাত্রীই বটে। আমার নিজের খুড় শ্বশুরের ছোট মেয়ে, আমার তৃতীয় সন্তান, আমার বড় মেয়ে গঙ্গার বয়সী, হয়তো মাস দুয়ের ছোটই হবে।—আমার দোষ নেই, আজ বাইশ বছর ওকে দেখিনি। বাইশ কেন—চব্বিশ বছর হয়ে গেল। নবগ্রাম ছেড়ে কলকাতায় বাসা করেছি উনচল্লিশ সালে। তারপর উনষাট সাল পর্যন্ত গ্রামের সঙ্গে সম্পর্কই রাখিনি। মধ্যে মাঝে গিয়েছি, সে বছরে একবার কোন বছর তাও না। একবার বিয়াল্লিশ সালে গঙ্গার বিয়ের সময় দেশে দু'মাস ছিলাম একনাগাড়। মনটা আর্তনাদ করে উঠল। বুকের ভিতরটায় একটা ব্যথা উঠল। আজ দু'মাস হল গঙ্গা বিধবা হয়েছে। ওঃ! একটা দীর্ঘনিঃশ্বাস আপনি ঝরে পড়ল।

বললাম,—ওরে তোর জামাইবাবুর জীবনে রাত্রি নেমেছে। সব ঢাকা পড়ে গেছে।

সে বুঝল, বললে, অত্যন্ত বেদনা-হতকণ্ঠে বললে—জানি জামাইবাবু!

—আয় ভেতরে আয়।

—চলুন। কতকাল দেখিনি আপনাকে। ওঃ! দূরদূরান্তর থেকে কাগজে আপনার খবর পড়ি, ছবি দেখি, লোকদের বলি আমার জামাইবাবু। জানেন, লোকে বিশ্বাস করে না।

আত্মসম্বরণ করতে হয় না—আপনা থেকেই হয়—শুধু মিষ্টি প্রসঙ্গান্তর প্রয়োজন। প্রশংসার চেয়ে মিষ্টি প্রসঙ্গ আর কি আছে সংসারে। সেদিনের কথা স্মরণ করে লিখতে গিয়ে এইটেই বুঝতে পারছি। আমি জগদ্ধাত্রীর ওই কথায় বললাম, তুই তোর টাইটেলটা বলে বলিসনে কেন, জান, তার প্রমাণ আমার দ-দ-হ টাইটেল। এ টাইটেল তিনি দিয়েছেন। তিনি ছাড়া দিতে পারতই বা কে?

বারান্দায় উঠে তাকে একটা চেয়ারে বসিয়ে নিজে তার সামনে বসলাম। সে চেয়ারে বসে বসে হেসে বললে, তাকি বলিনি! এবং ওইটুকুই শুধু বলিনি। আরও কত বলেছি।

—আর কি বলেছিস? বলেই মনে হল, জগদ্ধাত্রীকে কিছু খাওয়াতে হবে। বললাম, ধীরেন চা কর।

—আমি কিন্তু খাব না। আমার পেটে আলসার।

—তবে?

—কিছু না জামাইবাবু। তা ছাড়া আজ উপোস; ব্রত করেছি। দেখছেন না চুল খোলা। সভা থেকে এসে স্নান করেছি।

—কি ব্রত রে? এই সময়?

—ও আমার মনগড়া ব্রত জামাইবাবু, শুক্লপক্ষের চতুর্দশী আর অমাবস্যায় উপোস করি, দিনে ব্রাহ্মণের কাছে চণ্ডীপাঠ শুনি। রাত্রে মায়ের জপ করি এক লক্ষ।

অবাক হয়ে গেলাম। বেদনা বোধও করলাম। এমনই করে এই অল্প বয়সে ওকে ধর্মের বাতিকে পেয়ে বসল। তাহলে এরপর হবে কি? শুচিবাইগ্রস্তা! অথচ কি প্রাণবন্ত মেয়েই না ছিল। ছুটোছুটি হুল্লোড়, যত প্রখরা তত মুখরা। দুর্দান্ত মেয়ে, কেউ বলত গেছো মেয়ে, কেউ বলত কটকটি। আমি বলতাম জগদ্ধাত্রী দ-দ-হ। একবার মনে আছে ওকে বলেছিলাম—আমার মত বরের হাতে পড়িস তো বুঝতে পারবি।

ও বলেছিল, ওরে আমার তুমি রে। কি ভাব নিজেকে? তখন ওর বয়স বছর দশেক। আমাকে তুমি বলত! শুধু ওইটুকুই বলেনি—আরও বলেছিল —তোমার থেকে অনেক ভালো বরে বিয়ে হবে আমার। ভারী তো জেল খেটে আর দু'পাতা লিখে অহঙ্কার!

অবাক হয়ে গিয়েছিলাম স্পর্ধায়। বলেছিলাম, দাঁড়া, তাহলে তো তোকে আমাকেই বিয়ে করতে হবে। খুড়োমশায়কে বলছি গিয়ে, কত আর পাত্র খুঁজবেন, জগদ্ধাত্রীকে আমার হাতেই দিন। জানিস তো তোর বাবার ঠাকুরদা ষাট বিয়ে করেছিলেন। কুলীনের ঘরে সতীন দেখলে চলে না। তার উপর দিদি সতীন হবে। কষ্ট কিছু হবে না।

ও বলেছিল—তাহলে তোমার কষ্টের আর বাকী থাকবে না। নাকে দড়ি দিয়ে তোমার দুর্গতির শেষ রাখব না দুই বোনে। হ্যাঁ! আমি পাপটাপ মানি না।

সেই জগদ্ধাত্রী এই হয়ে গেছে। সভায় তার চোখে জল দেখেছি। শুধু যে কথা ক'টা বলেছে, তার মধ্যে যেন, হ্যাঁ, কিছুটা মিল পাওয়া যায়! মুহূর্তে একবার মনে হল, ওকে জিজ্ঞাসা করি সভাতে তুই অমন কথা বললি কেন? কিন্তু না, থাক। আমার কাছে এসেছে কতদিন পর! থাক।

জগদ্ধাত্রী বললে—কি ভাবছেন বলুন তো? হঠাৎ চুপ হয়ে গেলেন?

মিথ্যে বললাম না—বললাম, ভাবছি সেই জগদ্ধাত্রী কত বড় হয়েছে। কি

হয়ে গেছে। কি মিষ্টি কথা! ভাবছি দ-দ-হ পাল্টে স্থ-ম-ভ টাইটেল দি, সুমধুর ভাষিণী। তার সঙ্গে আর একটা হ জুড়লেই হাসিনীও হয়ে যাবে।

হাসতে লাগল জগদ্ধাত্রী। বললে, তা নাও হতে পারে। আপনার মত বড়লোকের সামনে—

—থাক থাক! টাইটেল ঐটেই তোকে দিলাম আজ! তোর কথা বল তো। জিজ্ঞাসাই করিনি। তোর বিয়ের সময়ও আসতে পারিনি। বর কি করে রে?

—সে তো আর্মিতে কাজ করে।

মনে পড়ল। হ্যাঁ, হ্যাঁ। গত ওয়ারের সময় বিয়ের পরই ফ্রণ্টে গিয়েছিল, না?

—পরই মানে? বিয়ে করে বাড়ি নিয়ে গেল। সেদিন কাল রাত্রি। তার পরদিন ফুলশয্যা। সকালে টেলিগ্রাম এল, দুপুরে চলে গেল। ফুলশয্যা আর হল না। ফিরল তিন বছর পর। আফ্রিকা বর্মা হয়ে। জানেন, যদি কোন অন্য লোক এসে বলত, আমি সেই, তাহলে আমার ধরবার উপায় ছিল না, সেই কিনা। মুখখানাও মনে ছিল না।

হাসতে লাগল।

—এখন কোথায়?

—জানিনে কোথায়, তবে ফ্রণ্টে। চীনেদের সঙ্গে লড়ছে।

চমকে উঠলাম।—চীনেদের সঙ্গে লড়ছে?

জগদ্ধাত্রী বললে, ব্রত আমার তারই জন্যে।

ঝিম ঝিম করে উঠল মাথাটা। ওঃ! কি সহজ শান্তভাবে বলছে জগদ্ধাত্রী!

অনেক কষ্টে আত্মসংবরণ করে বললাম—কতদিন গেছে?

—এই আট দিন!

স্বস্তির নিঃশ্বাস ফেললাম। বমডিলা পড়েছে আট দিনের আগে।

জগদ্ধাত্রী শান্ত সহজ স্বরে বললে—একমাস আগে ওর কন্‌ট্রাক্ট শেষ হল, শিলং-এ ছিলাম। রিটায়ার করে দেশে আসব, গোছগাছ করছিলাম। হঠাৎ, যুদ্ধটা বাধল, টোয়াং পড়ার খবর এল। উনি এসে বললেন, জগদ্ধাত্রী সে আমলে যুদ্ধ করেছি ইংরেজের জন্যে। তারপর এতদিন স্বাধীন দেশে নিরাপদে ক্যাণ্টনমেণ্টে ঘুরে আরামে চাকরী করলাম, মাইনে নিলাম। আজ স্বাধীন

দেশ, আমার দেশ বিপন্ন হল, যুদ্ধ বাধল, শত্রু দেশে ঢুকল, আজ রিটায়ার করবার সুযোগ নিয়ে প্রাণ বাঁচিয়ে আরাম করব? আমি বললাম, কি করতে চাও বল? বললেন, নতুন কন্‌ট্রাক্টের জন্য দরখাস্ত করি! আমি বললাম, কর। নিশ্চয়ই করবে। জান আমার জামাইবাবু, বিখ্যাত ব্যক্তিটি দেশের জন্যে জেল খেটেছিল। তার জন্যে কি গৌরব। তুমি যাও। নির্ভয়ে যাও! আমি ব্রত করব। নিশ্চয় ফিরে আসবে। দেশেয় জয় হবে।

উনি খুব খুশি হলেন। দরখাস্ত করলেন. ওখানেই থাকলাম অপেক্ষায়। দশ দিন আগে নতুন কন্‌ট্রাক্ট সই করলেন। আট দিনের দিন সকালে আপিস গিয়েই ফিরে এলেন—বুকে বুলেট বেল্ট, কোমরের বেল্টে রিভলভার সঙ্গীন ছোরা গুঁজে। বললেন, এখনই রওনা হচ্ছি। কাল পরশুতেই বোধ হয় ডিপার্টমেণ্ট তোমাদের দেশে পাঠাবে। চলে যেয়ো ছেলেদের নিয়ে! কেমন?

—বললাম, বেশ। প্রণাম করলাম।

উনি যেতে গিয়ে বললেন, যদি না ফিরি—

আমি বলতে দিলাম না। বাধা দিয়ে বললাম, ফিরবে। তবু শোন, তাই যদি সত্যি হয় তবে সব ভার আমার রইল—

বললাম—যা বলছ যদি তাই হয় তবে যেদিন খবর আসবে—সেইদিনই বড় খোকাকে সঙ্গে করে নিয়ে গিয়ে নিজে আমি আর্মিতে ভর্তি করে দেব।

উনিও অবাক হলেন—বললেন, তারপর।

তারপর আমি নিজে যাব। রাইফেল ছুঁড়তে শিখেছি ক্লাবে। দাঁড়াব গিয়ে ফ্রণ্টে!

আমি স্তব্ধ হয়ে গেলাম। বুঝতে পারিনি চোখে জল ঝরছে।

জগদ্ধাত্রী উঠে প্রণাম করে নিঃশব্দে বারান্দা থেকে সেই অপরূপ জ্যোৎস্নার রূপের জোয়ারের মধ্যে যেন মিলিয়ে গেল। জানি এ রূপ জগদ্ধাত্রীর শাশ্বত রূপ নয়, আবার বদলাবে। তবু রবীন্দ্রনাথের গান মনের মধ্যে গুঞ্জরণ করে উঠল—

'আজি বাংলা দেশের হৃদয় হতে কখন আপনি—
তুমি এই অপরূপ রূপে বাহির হলে জননী।"

# আমার জীবনে সুভাষচন্দ্র

আমার প্রথম প্রকাশিত উপন্যাস 'চৈতালী ঘূর্ণী'।...

বইখানি উৎসর্গ করলাম নেতাজী সুভাষচন্দ্রের নামে। বাঙলার যৌবনশক্তির তিনি প্রতীক। নবযুগের অগ্রদূত। শুধু তাই নয়, এই সময় তাঁর ব্যক্তিগত সংস্পর্শে এসে আমি মুগ্ধ হয়ে গিয়েছিলাম।

সে কথাটিই এখানে বলব।

জেলখানা থেকে বেরিয়ে এলাম, তারপর সরকারের সঙ্গে আপোষ কথাবার্তার সূত্রপাত হ'ল। এদিকে বাংলা দেশে লাগল কংগ্রেস নিয়ে বিরোধ। একদিকে সুভাষচন্দ্র অন্যদিকে যতীন্দ্রমোহন সেনগুপ্ত। দু'জনকে কেন্দ্র ক'রে প্রাদেশিক কংগ্রেস নির্বাচনে জটিল দ্বন্দ্বের সৃষ্টি হ'ল। আমি তখন কংগ্রেসের সঙ্গে প্রত্যক্ষ সংশ্রব ত্যাগ করলেও কংগ্রেসের সভ্য।...বীরভূমেও এই বিরোধ বাধল। সেখানে সুভাষচন্দ্রের পক্ষে নরেন্দ্র বন্দ্যোপাধ্যায় এবং যতীন্দ্রমোহনের পক্ষে সিউড়ীর গোপিকাবিলাস সেনগুপ্ত, সুরেন সরকার প্রভৃতি। স্বর্গীয় ডাক্তার শরৎ মুখোপাধ্যায় মশায় নিরপেক্ষ থাকতে চেষ্টা করছেন। নরেন্দ্র বন্দ্যোপাধ্যায় বিদেশী। তিনি লাভপুরে ডেটিন্যু হিসেবে কিছুদিন ছিলেন, তারপর আমার বাগানেই খানিকটা জায়গা নিয়ে বাড়ি করেছিলেন একখানি। চতুর ব্যক্তি। তাঁর ধারণা ছিল তিনিই আমাকে মানুষ করেছেন এবং আমি তাঁরই একান্ত অনুগত। এই বিরোধে সবচেয়ে বেশী অনিয়ম এবং অনাচার করেছিলেন তিনি। এবং আমার অজ্ঞাতসারে আমায় বিশ্বস্ত আনুগত্য অনুমান ক'রে সব অনিয়মেই আমাকে জড়িয়ে রেখেছিলেন। যে সভা হয়নি সে সভা কাগজে কলমে খাড়া ক'রে আমাকেই তার সভাপতি হিসেবে জড়িয়েছিলেন। কালে মহারাষ্ট্র ভবনে আনে মহোদয়ের আদালতে যখন বিচার সুরু হ'ল তখন বীরভূমের মূল সাক্ষী হ'লাম আমি। আমি রাজনীতি ছাড়তে চাইলেও রাজনীতির কম্বলরূপী ভালুক আমায় ছাড়লে না।

ওয়েলিংটন লেনে সাবিত্রীপ্রসন্নের [ কবি সাবিত্রীপ্রসন্ন চট্টোপাধ্যায় ]

প্রেস, কাগজের আপিস এবং বাসা। আমি ওখানেই তখন অতিথি হিসেবে রয়েছি। কিরণ রায়ের সঙ্গে অন্তরঙ্গতা জমে উঠেছে। এমনি সময় একদিন ওয়েলিংটন স্কোয়ারের কোণের বি-পি-সি-সি থেকে স্বর্গীয় কিরণশঙ্কর, সাবিত্রী-প্রসন্নকে অনুরোধ জানালেন যেন তারাশঙ্করকে নিয়ে একবার তিনি আসেন।

আমি বললাম, না। তিনি যা বলবেন সে আমি পারব না। মিথ্যা বলব না।

কয়েকদিন পর আবার অনুরোধ এল। বললাম, না।

বার বার তিনবার।

এর পর একদিন সাবিত্রীপ্রসন্ন বললেন, চল এক জায়গায় বেড়িয়ে আসি।

—কোথায় ?

—চল না। বললে চিনবে না হয়তো।

তিনজনে বের হ'লাম। আমি, সাবিত্রীপ্রসন্ন, কিরণ রায়। ভবানীপুরে এলগিন রোডের মোড়ে নেমে সাবিত্রীপ্রসন্ন আমাকে এনে তুললেন স্বর্গীয় শরৎবাবুর বাড়িতে। সামনের ঘরে আট দশ জন দর্শনার্থী। ভিতরে বোধ হয় দশ পনেরোটা কি তার বেশী টাইপ রাইটার খট্‌খট্‌ শব্দে অবিরাম চলেছে। ডানদিকের ঘরে সুভাষচন্দ্র আলোচনা করছেন সহকর্মীদের সঙ্গে। একটি অগ্নিশিখার মত দীপ্তিমান কিশোর ব্যস্ত হয়ে ঘুরছেন। সুভাষচন্দ্রের ভ্রাতুষ্পুত্র। কে ঠিক বলতে পারি না। সাবিত্রীপ্রসন্ন সংবাদ পাঠালেন। সুভাষচন্দ্র মিনিট কয়েক পরেই বেরিয়ে এলেন। আলাপ করলেন কয়েকটি কথায়, কিন্তু তাতেই পেলাম প্রাণের স্পর্শ।

—আপনিই তারাশঙ্করবাবু! আপনার সঙ্গে কথা বলা আমার যে কি প্রয়োজন! আমি আসছি। পাঁচ মিনিট অপেক্ষা করুন।

ভাইপোকে ডেকে বললেন, চা দাও।

এই সময় একটি ঘটনা ঘটল। একজন কংগ্রেসকর্মী—মাথায় চুল মুখে দাড়ি গোঁফ কপালে সিঁদুরের ফোঁটা—একটু যেন ব্যঙ্গ করেই ব'লে উঠলেন, ওই! হল—। সাহিত্যিক নিয়ে এইবার জল খাওয়ানো মজলিস—।

বাকী কথা মুখেই রইল তাঁর। সুভাষচন্দ্র চলে যাচ্ছিলেন, ঘুরে দাঁড়ালেন বাঘের মত এবং বাঘের মতই গর্জন করে উঠলেন, হোয়াট!

এক বিন্দু অতিরঞ্জন করিনি, বক্তা ভদ্রলোক মুহূর্তে ধপ্‌ করে বসে গেলেন চেয়ারে।

—আমার অতিথি! ব'লে সুভাষচন্দ্র ভিতরে ঢুকে গেলেন।

আমি ভীত হয়েছিলাম খানিকটা। শক্ত ক'রে মনকে বাঁধলাম। সাবিত্রীকে শুধু বললাম, তুমি অন্যায় করেছ। আমাকে এমনভাবে এখানে আনা তোমার উচিত হয়নি।

বেরিয়ে এলেন সুভাষবাবু।

সঙ্গে সঙ্গে নরেন বন্দ্যোপাধ্যায়। সুভাষবাবু তাঁকে বললেন, না। আপনি যান।—তিনি চলে গেলেন।

সুভাষবাবুই প্রথমে কথা আরম্ভ করলেন, আপনি কেন সাক্ষী দেবেন?

আমি খুব সংযত করলাম নিজেকে। বললাম, আমি তো মিথ্যা বলব না! একটা কথা—। ব'লেই তাঁর মুখের দিকে তাকালাম আমি।

তিনি প্রসন্ন মুখেই বললেন, বলুন।

বললাম, দেখুন, আমরা যারা কংগ্রেসের কর্মী হয়ে কাজ করি, তারা দেশের সেবা করতেই আসে, তারা তো সুভাষচন্দ্র বা জে. এম. সেনগুপ্তের সেবা করতে আসে না! আমি দেশের সেবা করতে চেয়েছি—চাই—তাই সত্য বলতে সাক্ষী দেব আমি।

মুহূর্তে দুই পাশ থেকে দু'টি আঙুলের টিপুনি খেলাম। একদিক থেকে কিরণ অন্যদিক থেকে সাবিত্রী আমাকে টিপলেন। আমি এর অর্থ ঠিক বুঝলাম না। বুঝতে চাইলামও না! আমি তখন কঠোর সত্য বলতে দৃঢ়-প্রতিজ্ঞ। সাবিত্রী, কিরণ আশঙ্কা করেছিলেন, সুভাষচন্দ্র উষ্ণ হয়ে উঠবেন। আবার হয়ত গর্জন করবেন।

আমি সুভাষবাবুর মুখের দিকেই তাকিয়ে ছিলাম। তাঁর সুন্দর মুখখানা কঠিন হয়ে উঠল মুহূর্তের জন্য, টকটকে রঙ লাল হয়ে উঠল। কিন্তু পর মুহূর্তেই তিনি হাসলেন, প্রসন্ন হাসি। বললেন, নিশ্চয়। মানুষকে দেবতা হিসাবে সেবা করলে সাধনাই পণ্ড হয়ে যাবে কিন্তু আমি সত্য কথাটাই জানতে চাই। বলুন আপনি। সত্য কি ঘটেছিল?

পিছনে ঘরের ভিতরের দিকে তাকালেন তিনি, একান্তে আলাপের স্থান খুঁজলেন। দেখলেন স্থান নাই। বললেন, চলুন, লনে বেড়াতে বেড়াতে কথা বলি।

চারজনেই লনে বেড়াতে বেড়াতে কথা বললাম। আমি বিবরণ ব'লে গেলাম, তিনি মধ্যে মধ্যে দু'একটি প্রশ্ন করলেন। শেষে বললেন, আপনার কথা

আমি অকপটে বিশ্বাস করলাম। আপনি সত্য বলেছেন। আমি দুঃখিত, লজ্জিত—নরেনবাবু এই সব করেছেন—আমাকে ছোট করেছেন, কলঙ্কভাগী করেছেন। আপনি বিশ্বাস করুন, এ আমি চাই নি। এ আমি চাই না।

আমি অভিভূত হয়ে পড়েছিলাম। হারিয়ে ফেলেছিলাম নিজেকে।

তিনি আমাকে বলেছিলেন, আপনি শরৎবাবুকে [ বীরভূমের ] নিয়ে বিরোধ মিটিয়ে দিন।

আমি পারিনি। শরৎবাবুরা রাজী হন নি।

আমি তখন এই মানুষটির কাছে প্রায় আত্মসমর্পণ করেছি মনে-মনে।

'চৈতালী ঘূর্ণী' তাঁকেই উৎসর্গ করেছিলাম।

নেতাজী সুভাষচন্দ্রের সঙ্গে আর একবার আমার দেখা হয়েছিল। কালানুক্রমেও এই ঘটনার খুব অল্পদিন পর। এবং আমার সাহিত্য জীবনের উপক্রমণিকা পর্বে এর কিছুদিন পর নেমে এল নাটকের যবনিকার মত একটি সংঘাতময় ছেদ। তিনিই আমাকে পথ নির্বাচনে কিছুটা সাহায্য করলেন—এই সাক্ষাতে।

তার আগে আমার তখনকার জীবন সম্পর্কে কয়েকটি কথা বলব। জেল থেকে বেরিয়ে এসে—জেলখানার সংকল্প মনে রেখে—বৈষয়িক জীবন থেকে মুক্তি নেবার জন্য ছোটভাইকে সব ভার অর্পণ ক'রে বোলপুরে একটি ছাপাখানা করলাম। মনে মনে আকাঙ্ক্ষা ছিল একখানা কাগজ বের করব। সাপ্তাহিক কাগজ, নীলাম ইস্তাহার সর্বস্ব নয়, রীতিমত দেশপ্রেম প্রচার পত্রিকা। সাবিত্রীপ্রসন্ন আমাকে প্রেস ও সরঞ্জামপাতি কিনে দিলেন।···

প্রেস কিনে বোলপুরে প্রেস করলাম। বোলপুর কোর্টের পাশেই ছাপাখানা। চেক, রসিদ, আদালতের ফর্ম, ক্যাশ-মেমো, প্রীতি-উপহার ছাপি, একসারসাইজ বুকে কপিং পেন্সিলে গল্প লিখি।···

হঠাৎ বিপত্তি উপস্থিত হ'ল ছাপাখানা নিয়ে।

বীরভূমের জেলা ম্যাজিস্ট্রেট তখন স্বনামধন্য গুরুসদয় দত্ত। রায়বেঁশে নিয়ে বীরভূমকে মাতিয়ে তুলেছেন। রায়বেঁশে নৃত্য, ব্রতচারী দল বাংলায় সংস্কৃতিকে যেটুকু সমৃদ্ধ করেছে—তা স্বীকার ক'রেও বলব যে, সেদিন এই মাতনটি যাঁরা দেশকর্মী তাঁদের চোখে ভাল ঠেকে নি। এই মাতনটি সেদিন দেশের মানুষের দৃষ্টিকে কংগ্রেস আন্দোলন থেকে ফিরিয়ে অন্য দিকে নিবদ্ধ করার জন্য সৃষ্টি হয়েছে ব'লে মনে হয়েছিল। এবং এই রায়বেঁশে বা ব্রতচারী

আন্দোলন প্রচার করতে তিনি যে শাসকের প্রতাপ প্রয়োগ ক'রেছিলেন—তাতেই এ আন্দোলন ব্যর্থ হয়ে গেছে।...দত্ত সাহেব ব'লেই তিনি খ্যাত ছিলেন, তাঁর প্রতাপে—ইস্কুলে ইস্কুলে, গ্রামে গ্রামে তখন রায়বেঁশে নৃত্যের ঢোল বাজতে লেগেছে। উকীল নাচছে, মোক্তার নাচছে, ডেপুটি নাচছে, সাব-ডেপুটি নাচছে, দারোগা নাচছে, চৌকিদার নাচছে, হাকিম নাচছে, আসামী নাচছে, রায়বাহাদুর নাচছে, রায়সাহেব নাচছে, জমিদার নাচছে, ধনী নাচছে, হেডমাস্টার নাচছে, সেকেণ্ড মাস্টার নাচছে, ছাত্র নাচছে—সে এক অত্যদ্ভুত কাণ্ড। না নেচে পরিত্রাণ নাই। হাত ধরে টেনে এনে বলেন—নাচুন রায়বাহাদুর! তেমনি ছিল তাঁর অসহিষ্ণুতা। আই. সি. এস. সুলভ অসহিষ্ণুতা যে কি বস্তু যাঁরা জানেন—তাঁরাই বুঝবেন সে কথা।

রায়পুরের কংগ্রেসকর্মী ব্যোমকেশ চক্রবর্তী বা চট্টোপাধ্যায় দত্ত সাহেবের একটি আচরণে খুব ক্ষুব্ধ হয়েছিলেন। দত্ত সাহেব বীরভূমে যেখানে যত প্রাচীন মূর্তি পেয়েছিলেন সব সংগ্রহ করে এনেছিলেন। মূর্তি, পট, দারুশিল্প; সে বোধ হয় ওয়াগন ভর্তি জিনিস। রায়পুরে ছিল প্রাচীন ঐতিহাসিক গুরুত্বপূর্ণ একটি মূর্তি, তিনি সেটিও সংগ্রহ ক'রে আনেন। গ্রামের লোকে ক্ষুব্ধ হলেও প্রতিবাদ করতে সাহসী হয়নি। ব্যোমকেশ আনন্দবাজারে এই সম্পর্কে একটি নামহীন পত্র লেখে, পত্রখানি প্রকাশিত হয়। তাতে দত্ত সাহেব ক্ষিপ্ত হয়ে ওঠেন। প্রথম সন্দেহ করেন—পণ্ডিত হরেকৃষ্ণ সাহিত্যরত্নকে। তাঁকে বোধ হয় কিঞ্চিৎ শাসনও করেছিলেন এবং নিজের প্রতাপে গ্রামের প্রসাদ-ভিক্ষুকদের দিয়ে এই প্রতিবাদের প্রতিবাদপত্র আনন্দবাজারে প্রকাশিত করলেন। ব্যোমকেশ আরও ক্ষুব্ধ হয়ে উঠল এবং রায়বেঁশে নিয়ে এক ব্যঙ্গ কবিতা লিখে আমাদের প্রেস থেকে ছাপিয়ে নিলে। তখন আমরা অর্থাৎ আমি বা আমার মেজভাই—কেউই বোলপুরে ছিলাম না। কম্পোজিটরদের দিয়ে ব্যোমকেশ ছাপিয়ে নিয়ে জেলাময় দিলে ছড়িয়ে। কবিতাটির প্রথম দু'লাইন ছিল আমাদের জিলায় প্রচলিত একটি ছড়া—

আমার বিয়েয় যেমন তেমন,
দাদার বিয়েয় রায় বেঁশে
আয় ঢকাঢক্ মদ খে-সে।

ব্যোমকেশ একটু বুদ্ধিহীনের কাজ করেছিল। আমার অনুপস্থিতিতে ছাপানো তার অন্যায়ও হয়েছিল এবং নির্বুদ্ধিতার কাজও হয়েছিল। আমি থাকলে

ছেপে দিতাম, দাম নিতাম না এবং সঙ্গে সঙ্গে কাগজখানিতে ছাপাখানার নামও দিতাম না। কম্পোজিটর কোন সন্দেহ করেনি; ছেপে প্রেসের নাম দিয়েছিল এবং ফাইলে তার কপিও রেখেছিল। ওদিকে দত্ত সাহেবের হাতে কাগজখানা পড়তে দেরী হ'ল না। দত্ত সাহেব জলে উঠলেন। বিশেষ পুলিশ কর্মচারী এল বোলপুর, প্রেস খানাতল্লাস হ'ল, কাগজখানাও বের হ'ল। কম্পোজিটর সমেত থানায় গেলাম। বললাম এ কবিতা সম্পর্কে আমি কিছুই জানি না। কম্পোজিটর বেচারী বিনা ধমকেই ব'লে দিলে রায়পুরের ব্যোমকেশবাবু ছেপে নিয়ে গিয়েছেন, বিয়ের প্রীতি-উপহার বলে। এখন ওই কাগজখানার বলে কিন্তু কোন রাজদ্রোহের অভিযোগে মামলা দায়ের করা যায় না এবং আমাদেরও গ্রেপ্তার করা যায় না। থানা থেকে ফিরে এলাম। বিশেষ পুলিশ কর্মচারীটি চলে গেলেন—দত্ত সাহেবকে বিবরণ নিবেদন করতে কয়েকদিন পরেই এল নোটিশ। অমাদের উপর নোটীশ এল দু'হাজার টাকা জামানত দিতে হবে।

মামলা কিছু হয়নি। তলব হ'ল। তিরস্কৃত হ'লাম। কিন্তু জামিন বা বণ্ড কি দেব স্থির করতে পারলাম না। সময় নিলাম।

ঠিক এই সময় একদিন শুনলাম, নেতাজী সুভাষচন্দ্র এসেছেন শান্তিনিকেতনে রবীন্দ্রনাথের সঙ্গে কোন প্রয়োজনে সাক্ষাৎ করতে।...

বেলা তিনটে, তখন বোলপুর স্টেশনে আপ-ডাউন দু'খানি ট্রেনের ক্রসিং হয়। তিনটেয় বোলপুরে চাপলে সাড়ে সাতটা-আটটায় হাওড়া পৌছান যায়। আমাদের বাড়ি লাভপুরে যেতেও আপ ট্রেনখানি সবচেয়ে সুবিধের। আমি বোলপুর থেকে বাড়ি ফিরছি। আপ প্ল্যাটফর্মে দাঁড়িয়ে আছি, হঠাৎ চোখে পড়ল একখানি গাড়ি এসে থামল স্টেশনের বাইরে। সুভাষচন্দ্র—দীপ্তিমান তারুণ্যের জীবন্ত মূর্তি—চারিদিক যেন উদ্ভাসিত ক'রে নেমেই ওভারব্রিজ পার হয়ে ডাউন প্ল্যাটফর্মে গিয়ে দাঁড়ালেন। আমার ইচ্ছা হ'ল, দেখা করি। কিন্তু সন্দেহ হ'ল, চিনতে পারবেন কি? কি বলব? কি পরিচয় দেব?

হঠাৎ চোখে পড়ল, সুভাষচন্দ্র স্থির হয়ে দাঁড়িয়ে একদৃষ্টে আমার দিকে চেয়ে রয়েছেন। চোখ দেখেই বুঝলাম, চিনেছেন—স্মৃতিসমুদ্র মন্থন করছেন। আমি অবাক হয়ে গেলাম। হাজার হাজার মানুষের ভিড়ের মধ্যে যে মানুষ বিচরণ করেন, সমগ্র দেশ যাঁর চিন্তার ক্ষেত্র, অতীত থেকে ভবিষ্যৎ পর্যন্ত যাঁর দৃষ্টি প্রসারিত, স্বপ্নে যিনি বিরাট দেশের ভবিষ্যৎ রচনা করেন, তাঁর

পক্ষে আমার মত অতি সাধারণ চেহারার একজনকে একবার পনের-বিশ মিনিট দেখেই কি মনে রাখা—চেনা সম্ভবপর? দেখলাম, সম্ভবপর। প্রতিভা—অতিমানবের শক্তিতে যাঁরা শক্তিমান—তাঁরা পারেন। এই শক্তি দেখেছি রবীন্দ্রনাথের। আর আমি বিলম্ব করলাম না। ডাউন প্ল্যাটফর্মে গেলাম, নমস্কার ক'রে দাঁড়ালাম।

তিনি তখন স্মৃতি মন্থন ক'রে আমার নাম ঠিক ধরেছেন। বললেন, তারাশঙ্করবাবু!

—আজ্ঞে হ্যাঁ।

—এখানে? কি করেন এখানে?

বললাম সংক্ষেপে—প্রেস করেছি এখানে।

তিনি বললেন, ভালো। প্রেস চলছে কেমন?

এবার বললাম, চলছিল কোন রকমে। কিন্তু বুঝতে পারছি না, বন্ধ করব কি চালাব।

—কেন?

বিবরণ বললাম। তাঁর আশ্চর্য শুভ্র চোখ দু'টি দপ্‌ ক'রে যেন জলে উঠল। সে সত্যিই জলে ওঠা। এমনভাবে চোখ জলে ওঠা আমি আর কারও দেখিনি। তার ছটা আমার চোখে লাগল। উত্তাপ আমি অনুভব করলাম। বললেন, না। বন্ধ করে দিন। বণ্ডও দেবন না, জামিনও দেবেন না।

স্থির হয়ে গেল পথ।

প্রেস বন্ধ হ'ল। গরুর গাড়ি ক'রে লাভপুরে এনে ফেললাম।

## সাবিত্রীপ্রসন্ন

গত ২২শে মে কবি সাবিত্রীপ্রসন্ন চট্টোপাধ্যায়ের জীবনের খেলা শেষ হয়ে গেল।

সাবিত্রীপ্রসন্নের সঙ্গে আমার সাহিত্যিক জীবন একরকম শুরু থেকে জড়িয়ে আছে।

সাবিত্রীপ্রসন্ন তখন 'উপাসনা'র সম্পাদক। খ্যাতনামা কবি এবং দেশপ্রেমিক ও সেবক বলেও সম্মানিত। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেসের নেতাদের সঙ্গে সুপরিচিত; দেশবন্ধু, নেতাজী সুভাষচন্দ্র, কিরণশঙ্কর রায়, বিধানচন্দ্র

থেকে তখনকার বিপ্লবীদের সঙ্গে তাঁর ঘনিষ্ঠ সংযোগ ছিল।

সাহিত্যক্ষেত্রে রবীন্দ্রনাথ থেকে ১৯২৯ সনে আমার সঙ্গে পর্যন্ত তাঁর পরিচয়। আমার দু'টি গল্প তিনা মাসে পর পর কল্লোলে বের হতেই তিনি আমাকে পত্রযোগে আহ্বান করেছিলেন। কলকাতায় এলে তাঁর সঙ্গে দেখা করতে অনুরোধ জানিয়েছিলেন।

সেদিন আমি আশ্রয় পেয়েছিলাম সাবিত্রীপ্রসন্নের মধ্যে, দেখেছিলাম গ্রামের মানুষ তাঁর মধ্যে বেঁচে আছে; এবং একজন দেশসেবক ও দেশপ্রেমিক উজ্জ্বল মূর্তিতে অধিষ্ঠিত। আমার সঙ্গে চরিত্রগত মিল পেয়েছিলাম। তিনি আমারই সমবয়সী। তাঁর ব্যক্তিগত পরিচয় আমার সুবিদিত। কলেজ-জীবনে তিনি আমার থেকে এক বছরের অগ্রগামী। কলেজ-জীবনেই সেণ্ট পলস কলেজে সরস্বতী পূজা নিয়ে মিশনারী কর্তৃপক্ষের ছাত্রদের যে সংঘর্ষ হয় সে সংঘর্ষে সাবিত্রীপ্রসন্নই ছিলেন অবিসংবাদী ছাত্রনেতা। চোখে না দেখলেও বিবরণ থেকে তাঁর সেই কালের তরুণ প্রদীপ্ত মূর্তি কল্পনা করতে পারি। তাঁর চোখের দীপ্তি সঞ্চারিত হচ্ছে ছাত্রদের চোখে। কণ্ঠস্বরের ধ্বনি প্রতিধ্বনিত হচ্ছে ছাত্র মিছিলের কণ্ঠে। যে ধ্বনি ও দীপ্তির আকর্ষণে তখনকার দিনের তারুণ্যের নবোদিত ভাস্কর সুভাষচন্দ্র এসে তাঁদের মধ্যে দাঁড়িয়েছিলেন।

সাবিত্রীপ্রসন্ন জীবন মহিমায় উজ্জ্বল হয়ে বাংলার গ্রামের একটি তরুণের চিত্তেও তাঁর স্পর্শ পাঠাতে পেরেছিলেন। তখন তাঁর পল্লী কবিতা আমার ভাল লাগে, পরাধীনতার বেদনার কবিতা হৃদয় স্পর্শ করে, স্বাধীনতা কামনার দীপ্ত আবেগ মনকে চঞ্চল করে। তাই তাঁর নাম আমার পরিচিত ছিল। অবশ্য প্রথম প্রথম আমি তাঁর সমকক্ষতায় পৌঁছতে পারি নি, সমকক্ষ ছিলামও না, খানিকটা শ্রদ্ধার ব্যবধান রেখেই চলতাম। কিন্তু 'উপাসনা'ই হয়ে উঠেছিল আমার সাহিত্য সেবার আশ্রয়। সেটা ১৯২৯ সন। ১৯৩০ সনের আন্দোলনে জেলে চলে গেলাম, সঙ্গে সঙ্গে সাহিত্যক্ষেত্রে যোগাযোগে ছেদ পড়ল। কিন্তু সাবিত্রীপ্রসন্ন ছেদ টানলেন না, তিনি তার মধ্যেও যোগসূত্রটি বজায় রাখলেন। তার আগে 'উপাসনা'য় আমার 'চৈতালী ঘূর্ণী' প্রথম উপন্যাস বের হয়েছে দু-তিনটি সংখ্যায়। ১৯৩০ সনের প্রথমেই সাবিত্রীপ্রসন্ন একখানি সাপ্তাহিক পত্রিকা বের করেছিলেন—কি নাম ছিল ঠিক মনে নেই। তবে কাগজখানির সঙ্গে প্রাদেশিক কংগ্রেসের যোগ ছিল। সম্ভবতঃ তিরিশের আন্দোলনকে সাহায্য করতেই কাগজখানির সৃষ্টি হয়েছিল।

আমি জেলে গেছি সংবাদ শুনে সাবিত্রীপ্রসন্ন আমার ছবি সংগ্রহ করে তাঁর এই কাগজে আমার সংক্ষিপ্ত জীবনী সহ প্রকাশ করেছিলেন।

জেল থেকে বেরিয়ে এসেই কাগজখানি দেখেছিলাম। দেখে যেমন উৎসাহ অনুভব করেছিলাম (কারণ সংবাদপত্রে বা সাময়িক পত্রে এই আমার প্রথম ছবি প্রকাশিত হল) সঙ্গে সঙ্গে সাবিত্রীপ্রসন্নের প্রীতি অনুভব করে কৃতজ্ঞ হয়েছিলাম। এদিকে কল্লোল তখন উঠে গেছে। 'উপাসনা'ই আমার একমাত্র অবলম্বন হয়ে রইল।

এবার কলকাতায় এসে সাবিত্রীপ্রসন্নের বাড়িতেই উঠেছিলাম। বেশ কিছুদিন—বোধ হয় পনেরো-কুড়ি দিন ছিলাম। একসঙ্গে বাস, একসঙ্গে আহার এবং রাত্রিতে দীর্ঘক্ষণ গল্পগুজব আলাপ-আলোচনার মধ্যে কাটিয়েছি, অন্তরঙ্গতা ধীরে ধীরে ঘনীভূত হয়েছিল। সে অন্তরঙ্গতা আরও ঘন হল আরও একটি ঘটনায়। সাবিত্রীপ্রসন্ন একদিন "চলুন, এক জায়গায় বেড়িয়ে আসি" বলে আমাকে এনে সরাসরি তুলেছিলেন শরৎচন্দ্র বসু মহাশয়ের উডবার্ন পার্কের বাড়িতে।

এখানে তিনি আমাকে এনে নেতাজী সুভাষচন্দ্রের সামনে উপস্থিত করলেন। সেদিন নেতাজী সুভাষচন্দ্রের যে পরিচয় আমি পেয়েছিলাম, তাতে আমি নিজেকে ধন্য মনে করেছিলাম এবং আজও পর্যন্ত জীবনের যে ক'টি দিনকে আমি শ্রেষ্ঠ বলে গণনা করি তার মধ্যে সেই দিনটি অন্যতম একটি দিন তাতে সন্দেহ নেই এবং এমন দিন বোধ করি জীবনে আর আসবে না।

এরপর প্রায়ই আমরা মিলিত হয়েছি স্বর্গত বিমলচন্দ্র সিংহের লান্সডাউন রোডের বাড়িতে। সাহিত্য শিল্প আর দেশের কথাতেই সীমাবদ্ধ থাকত না, সুখ-দুঃখ নানান কথার মধ্যে সেই পুরাতন অন্তরঙ্গতা আবার বর্ণে স্বাদে উজ্জ্বল এবং মধুর থেকে মধুরতর হয়ে উঠেছিল।

নিত্য নূতন করে পরস্পরকে আবিষ্কার করেছি। তাঁর মধ্যে যেমন পেয়েছি সরল উদার দেশপ্রেমিককে, তেমনি দেখেছি একটি অভিমানী মানুষকে। একটি অভিমান তাঁর ছিল। অবহেলার অভিমান। তিনি অনুভব করতেন যে প্রাপ্য বলে কিছু পান বা না পান, যে অবহেলা তাঁর প্রাপ্য নিশ্চয় ছিল না, সেই অবহেলাই তাঁর জীবনের পাত্র তিক্ত করে তুলে উপচে পড়েছে। চরিত্রের যে জটিলতায় মানুষ কুটিল চক্রান্ত করে কাম্যবস্তুর প্রাপ্য বলে আদায় করে তাঁর চরিত্রে সে জটিলতা ছিল না। কুটিল পথে নামা হাঁটা

তাঁর সাধ্যের অতীত ছিল। ঘৃণা হলে, নিজেকে অশুচি মনে করতেন।

আবার যে উগ্রতা থাকলে, উচ্চ কণ্ঠে দাবি জানিয়ে বা জোর করে মানুষ আদায় করে নেয় নিজের প্রাপ্য, তাও তাঁর ছিল না। তিনি ছিলেন শান্ত মানুষ। মানুষের কাছে মানুষ আপনি-সসম্মানে তুলে দেবে নিজ নিজ প্রাপ্য এতেই ছিল তাঁর বিশ্বাস এবং এতেই ছিল তাঁর রুচি।

আমি নিজে বিচার বিশ্লেষণ করে দেখছি। মনে হয়েছে, কার্যকারণে এইটে যে তাঁর জীবনে দুর্ভাগ্যের মত এসেছিল, তার জন্য দেশের নেতা এবং সমাজপতিরা দায়ী হলেও সাধারণ মানুষেরা দায়ী নয়।

কিছুকাল আগে চীন আক্রমণের সময় সাবিত্রীপ্রসন্ন আর একবার প্রজ্জ্বলিত হবার চেষ্টা করেছেন, কয়েকটি কবিতায় তার পরিচয় আছে; এবং দেশপ্রেমিক কবি সাবিত্রীপ্রসন্নের মূল্য সেদিন নূতন করে অনুভব করলো দেশ।

স্বাধীনতার পর গান্ধীজীর সাধনপীঠে সাধনভ্রষ্ট মানুষের আবির্ভাব দেখে নিরন্তর বেদনা অনুভব করেছেন। সাবিত্রীপ্রসন্ন শক্তি কাড়াকাড়ির নির্লজ্জ চক্রান্ত দেখে সভয়ে চোখ বুজেছেন কিন্তু তবু তিনি সরে আসেন নি, প্রত্যাশা করেছেন। কোথা থেকে কোনদিন নূতন সাধকদলের আবির্ভাব হবে, আবার কেরোসিনের অভিসিঞ্চন বন্ধ হবে এবং নূতন করে পড়বে ঘৃতের আহুতি। ত্যাগ ও বৈরাগ্যের নির্মলতায় ও আলোকে সকল কলুষ ও গ্লানির মেঘাচ্ছন্নতা ও কুয়াশা দূরীভূত হবে, জীবন সঞ্জীবিত সুস্থ হয়ে উঠতে পারবে।

সেই সাবিত্রীপ্রসন্ন চলে গেলেন। দেশ ও বঙ্গসাহিত্য একজন নির্মলচিত্ত সেবককে হারালে। নিজেকে আজ বড় নিঃসঙ্গ মনে হচ্ছে।

## অপরাজিত বিভূতিভূষণ

বাংলা সাহিত্যের নাটমণ্ডপে পথের পাঁচালীর আসর ভাঙ্গিয়া গেল। মেঘমল্লার রাগিণী শেষ হইয়া গেল! অরণ্যভূমের বিচিত্র সঙ্গীত অকস্মাৎ স্তব্ধ হইয়া গেল। বাঙ্গলাদেশের ভাঁটফুল-বনতুলসী-কাশফুলভরা মাটির একতারা বাজাইয়া যে বাউল টহল দিয়া ফিরিতেছিল—নগরের রাজপথে ঐশ্বর্যবিলাসের ছটায় আত্মহারা মানুষ যে গানের ধ্বনি শুনিয়া শান্ত ছায়ানিবিড় গ্রামের স্মৃতিতে বিভোর হইয়া উঠিয়াছে, অশান্তি-অতৃপ্তি-ক্ষোভ হইতে মুক্তি-পথের ইসারা

পাইয়াছে, এক শাশ্বত আনন্দময় মর্মলোকের সন্ধান পাইয়াছে—সেই বাউলের কণ্ঠ নীরব হইয়া গেল।

অপরাজিত রচয়িতা—অপরাজিত বিভূতিভূষণ নাই? এত শীঘ্র ডাক আসিল? বাংলা সাহিত্যের মন্দিরে 'দৃষ্টিপ্রদীপ' নিভাইয়া দিয়া আরতির কাল উত্তীর্ণ হইতে না হইতে বিভূতি, দেবতাত্মা বিভূতিভূষণ মহাপ্রয়াণ করিলেন! বাঙ্গলার পল্লীভূমের বনকুসুমের পূজা-উপচারের যে দিব্যগন্ধে মুগ্ধ বাঙ্গলার পাঠকসমাজ শোক-দুঃখ, দারিদ্র্য, বেদনা, তৃষ্ণা, আকাঙ্ক্ষা ভুলিয়া ক্ষণেকের জন্য দিগন্তের দিকে চাহিয়া বিয়োগান্ত জীবন-রহস্যের মধ্যে অমৃতের আনন্দের আভাষ পাইয়া ধন্য হইত—সে দিব্যগন্ধ আজ ম্লান হইয়া গেল!

বিভূতিভূষণের রচনার সাহায্য না লইয়া বোধ হয় তাঁহাকে বুঝাইতে পারা যায় না। আমাদের দৃঢ়বিশ্বাস, বিভূতিভূষণ ছিলেন সাধক। অমৃতময় আনন্দই ছিল তাঁর ইষ্ট—তারই মধ্যে তিনি তাঁর পরম পুরুষকে পাইবার সাধনায় মগ্ন ছিলেন। আজকার এই বস্তুবিজ্ঞান সর্বস্বতার যুগে তাঁকে সম্যক উপলব্ধি করার মত মানসিক গঠনশক্তি নিশ্চিতরূপে হ্রাস পাইয়াছে। অনেক অতি আধুনিকের নিকট মধ্যে মধ্যে প্রশ্ন শুনিয়াছি—"কেন এবং কি লেখেন বিভূতিবাবু?" এ প্রশ্নের উত্তর দিবেন একদা মহাকাল। বর্তমান বৎসরের কার্তিক সংখ্যার কথাসাহিত্য পত্রিকায় বিভূতিভূষণ 'কুশল পাহাড়ী' নামে একটি কাহিনী লিখিয়াছেন—সেই কাহিনী হইতেই অংশ বিশেষ উদ্ধৃত করিয়া দিতেছি, তাহাতেই আছে বিভূতিভূষণের আত্মপরিচয়—এই পরিচয়ই বিভূতিভূষণের রচনার ঘরের চাবিকাঠি। এই রচনায় তিনি তাঁর পরম পুরুষকে কোন্ রূপে কোন্ পরিচয়ে দেখিয়াছিলেন, চিনিয়াছিলেন, সেই কথাই বলিয়াছেন। "কবির্মনীষা পরিভূঃ স্বয়ম্ভূঃ"। এই শ্লোকের 'কবি' কথাটির অর্থ তিনি যাহা উপলব্ধি করিয়াছিলেন—তাহা এই—"কবিই তিনি বটেন। শালগাছে যখন ফুল ফোটে, বর্ষাকালে যখন পাহাড়ে ময়ূর ডাকে, ঝর্ণা দিয়ে জল বয়ে যায়—তখন ভাবি, কবিই তিনি বটেন।—তাঁর এই কবিরূপ দেখে ধন্য হয়েছি।" অবশ্য এই শ্লোক ও শ্লোকের এই ব্যাখ্যা তিনি একদা শুনিয়াছিলেন সুন্দরগড় স্টেটের অরণ্যভূমের কুশল পাহাড়ীতে এক সাধুর নিকট। কিন্তু তাঁর নিজেরও ছিল এই উপলব্ধি, সে উপলব্ধি ভাষায় স্পষ্ট করিয়া বিভূতিকে এই সাধুই বোধ হয় শুনাইয়াছিলেন, সুপ্ত ইষ্টমন্ত্র জাগরণে সাহায্য করিয়াছিলেন। তারও প্রমাণ তাঁর এই রচনার মধ্যেই আছে। কলিকাতায় তিনি এক ধনীর গৃহে পার্টিতে

গিয়াছিলেন—এই সাধু-সাক্ষাতের সাত বৎসর পর। সেখানে আলোচনা চলিতেছিল ইলেকশনের, দেওঘরের বাড়ীর, ফার্ণিচারের, কলিকাতার বাড়ীর প্ল্যানের, নানা মতবাদের; বাহিরে ক্রাইসলার বুইক মিনার্ভা কারের সারি, ভিতরে ঘর—বৈদ্যুতিক আলোয় আলোকিত; আলোচনায় চলিতেছে তখন রাজনৈতিক তথ্যের বিশ্লেষণ—তার মধ্যে বসিয়া বিভূতিভূষণ যাহা দেখিয়াছিলেন—তাহা তাঁহার উক্তিতেই প্রকাশ পাইবে।

"সেই বৈদ্যুতিক আলোয় আলোকিত ঘরে সুবেশ সুশিক্ষিত ভদ্রজন-সমাগমের মধ্যে ব'সে আমার মনে আসছিল, কুশল পাহাড়ীর সেই প্রাচীন সাধুর কথা। তার সেই সুন্দর সরল বাণী, নির্জন বনানী ঘেরা বটতলাটিতে যা সেই রাত্রে উচ্চারিত হয়েছিল—এখানে ব'সে অবার তারই স্মৃতি জেগে উঠল অতীত দিনের শোনা আধো-ভোলা, আধো-মনে-পড়া কোন মধুর গানের একটি চরণের মত।"

এইটুকু না বুঝিলে বিভূতিভূষণকে বুঝিতে পারা যাইবে না। বিভূতিভূষণের সঙ্গে ব্যক্তিগত পরিচয় একটু অন্তরঙ্গ হইলেই এ সত্য উপলব্ধি করিতে পারিত অনুভূতিসম্পন্ন মানুষ। দম্ভ লইয়া অহংকার লইয়া পরিচয় করিতে গেলে, দম্ভ অহংকার ধুলায় মিশাইয়া যাইত। তাঁর কীর্তির চেয়েও তিনি নিশ্চিত-রূপে মহৎ ছিলেন। সে পরিচর আমি জানি। সে কথা আজ এইক্ষণে নয়। বেদনায় অনেক কথা বলিতে মন রাজী হয় না। আজ সাশ্রুনেত্রে আমাদের দুর্ভাগ্যের কথাই ভাবি। বাংলা সাহিত্য-মন্দিরের ঘৃতদীপ নিভিয়া গেল। নূতন কালে বৈদ্যুতিক আলোকে মন্দির দীপ্ত হয়তো হইবে, কিন্তু—ঘৃতদীপ?

হে অমৃতপথযাত্রী—হে অমৃতময় আনন্দের তপস্বী সাধক—আমার প্রণাম গ্রহণ কর। হে বন্ধু—হে প্রিয়বর,—আমার—তোমার অনুরাগী পাঠকবৃন্দের অশ্রুর অঞ্জলি গ্রহণ কর।

## 'সপ্তপদী' প্রসঙ্গে

কিছুকাল আগে রেডিয়ো থেকে কয়েকজনকে 'মনে রাখার মত মানুষ' এই পর্যায়ে নিজের নিজের প্রত্যক্ষ অভিজ্ঞতার কথা বলতে বলা হয়েছিল। এ পর্যায়ের কথিকাগুলি সত্যই একেবারে বিস্ময়কর এবং কৌতূহলোদ্দীপক।

ইংরেজীতে যাকে বলে **Truth is stranger than fiction** ; কিন্তু যিনি **fiction** রচনা করেন তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতার সত্য অবশ্যম্ভাবীরূপে তাঁর **fiction**-ভুক্ত বা তার অঙ্গীভূত হয়ে বসে থাকে। অবশ্য যদি সে অভিজ্ঞতা-লব্ধ সত্য সদ্য-লব্ধ না হয়। পৃথিবীর সব লেখকই এই বিচিত্র বিস্ময়কর সত্যের মধ্য দিয়ে সেই জীবন-সত্যকে খুঁজে বেড়ান, স্বর্ণসন্ধানী বা মণিমাণিক্য-সন্ধানী দুঃসাহসীর মতো। সে সন্ধান যার মেলে সে-ই ফকির থেকে হয় ধনী। এর সন্ধানেই বড় বড় লেখকেরা মানুষের মেলার মধ্যে বিহ্বলের মতো ঘুরে বেড়িয়েছেন। লিখবার উদ্দেশ্যে ঘোরেন না, দেখবার উদ্দেশ্যেই ঘোরেন। লণ্ডন প্যারিসের পথে-গলিতে, রাশিয়ার শহরে-গ্রামে ব্ল্যাক সীর তটভূমিতে বড় বড় লেখকেরা ঘুরেছেন, দেখেছেন। যাঁরা পূর্বকালে এদেশে মহাকাব্য লিখেছেন তাঁরা পদব্রজে ভারতের হিমালয় থেকে সমতল নগরগ্রাম অরণ্যভূম পরিভ্রমণ করেছেন। এই সত্য মিলে গেছে এমনই বিচিত্র মানুষের জীবন-সত্য থেকে। আমারও এ স্বভাব ছিল, আজও আছে। এককালে বাংলার মেলায় মেলায় ঘুরেছি। গ্রামে গ্রামে ঘুরেছি। এখনও ঘুরি। এমনি ঘোরার মধ্যে দেখা পেয়েছিলাম একজন মনে রাখার মতো মানুষের। আমি লেখক, আমার মনে রাখার মতো মানুষ মনেই থাকেনি—আমার মনের সাগরে অবগাহন করে আমার লেখার মধ্য দিয়ে বেরিয়ে এসেছে। সপ্তপদী সৃষ্টির এই বিচিত্র সত্যটি—ইদানীং কালে আমার রচনার মধ্যে সর্বাপেক্ষা বেশী প্রত্যক্ষ অভিজ্ঞতা বা বাস্তব-বৈচিত্র্য অনুসারী। এবং সত্য সত্যই এক্ষেত্রে **Truth is stranger than fiction.**

সপ্তপদীর সমাদর হয়েছে। এবং গল্পের নায়কের অস্তিত্ব ও সত্যের কথা রেডিয়ো-শ্রোতাদের কাছে বলেছি ও প্রবন্ধের বইয়ের মারফৎ পাঠকদের কাছেও হাজির করেছি। সেইটুকু পরিশিষ্টে অন্তর্ভুক্ত করছি।

মানুষের বাস্তব জীবনে রাম মেলে না কিন্তু মহাকবি রবীন্দ্রনাথ মেলে—মহাত্মা গান্ধী মেলে—নেতাজী সুভাষচন্দ্র মেলে—আমার জীবনেই মিলেছে। তাঁরা তাঁদের কর্মে কীর্তিতে ইতিহাসের পাতার মারফতে চিরকাল মানুষের মনে থাকবেন। যারা না দেখেছে—তারাও রাখবে। কিন্তু এ-ছাড়া কিছু মানুষ আছেন তাঁদের ছবি ওঁদের ছবির নিচের সারিতে ঝুলানো থাকে, তাঁরা একান্ত-ভাবে আমার কালে আমার মনেই অবিস্মরণীয় হয়ে আছেন। আমার মুখে বা আমার লেখার মধ্যে আঁকা তাঁর ছবি হয়তো অনেক লোকের মনেই আঁকা

হয়েছে। কতদিন তা উজ্জ্বল থাকবে তা বলতে পারিনে, সে নির্ভর করছে আমার লেখার সার্থকতার উপর। তবে সে মানুষ আমার মনে অক্ষয় হ'য়ে থাকবে চিরদিন। আমি লেখক বলেই এ-কথা বলছি। আমার কাছে মনে রাখবার মতো মানুষ যারা আমার লেখার মধ্যে অবশ্যই রূপ নিয়েছে তারা। এক শশী ডোমই কি কম বার এসেছে ফিরে ফিরে! আজ বিশ্লেষণ-বিচার করতে গিয়ে দেখছি—নিজেই আমি ছদ্মবেশ নিয়ে বেশিবার এসেছি। সে আমার নিজের কথা বলেছি। সে মনে রাখার মতো মানুষের পর্যায়ে পড়ে না। কিন্তু প্রথম থেকেই একটি মানুষ অমৃত-ভরা স্বর্ণপাত্রের মতো আমার চোখের সামনে ভাসছেন।

ক'দিন বা দেখা, কতটুকু বা পরিচয়, হিসেব করে বলতে বললে বলি—

১৯১৬ সালে সেণ্টজেভিয়ার্স কলেজে ভর্তি হলাম। পড়বার সুযোগ হ'য়েছিল মাস ছয়েক। সেই সময় অতি দৃপ্ত প্রচুর উল্লাসে ভরা কলেজ মাতানো একটি লম্বা ছেলেকে দেখেছিলাম। তার পদক্ষেপ বলে দিত—এ আর কেউ নয় সে; বহু কলরবের মধ্যে একটি সবার উপরে ছাপিয়ে উঠত, শুনেই বুঝতাম সে; খেলার মাঠে গোলের মধ্যে বল নিয়ে ঢুকে গেল যে—সে আর কেউ নয়, সে—সে। যেন একটা ঘূর্ণাবর্ত। বোধহয় ফোর্থ ইয়ারে পড়ত। আমাদের থেকে বয়সে বড়, বলবার ক্ষেত্রও হয় নি—সুযোগও হয় নি। কলেজের দক্ষিণদিকে তখন জুনিয়ার ও সিনিয়ার কেম্‌ব্রিজ ইস্কুল—সেখানে পড়ে বড় বড় লোকের ছেলে আর এ্যাংলো-ইণ্ডিয়ানদের ছেলে। মধ্যে মধ্যে দেখি সে তাদের মধ্যে বসে সিগারেট খায়। হঠাৎ গুজব শুনলাম ওই ছেলেটি ক্রিশ্চান হয়ে যাচ্ছ। সেকালে মনটা ছঁ্যাৎ করে উঠেছিল। হিন্দুর ছেলে ক্রিশ্চান হয়ে যাচ্ছে? ছি—ছি—ছি। অকপটেই আজ স্বীকার করব যে সেকালে ক্রিশ্চান ধর্ম ইংরেজদের ধর্ম—ইংরেজদের ধর্ম বলে তার উপর সাধারণভাবে হিন্দুরা প্রীত ছিল না। তাছাড়া প্রতি ধর্মেই একটা গোঁড়ামি আছে। এবং তার মধ্যে আমাদের ধর্মের বিধিনিষেধের কঠোরতার সঙ্গে বিদ্বেষও বেশী এ-কথা অস্বীকার করব না।

আরও ছি-ছি করে উঠলাম যখন শুনলাম ক্রিশ্চান ধর্ম সে গ্রহণ করবে একটি এ্যাংলো-ইণ্ডিয়ান মেয়েকে বিয়ে করবে বলে। তারা দুজনেই দুজনকে ভালোবেসেছে। কিন্তু মেয়েটির বাপ বলেছেন—ক্রিশ্চান না-হলে তিনি এ-বিবাহে মত দেবেন না। তাই সে বলেছে—ভাল কথা—ক্রিশ্চানই সে হবে।

এরপর সে কয়েকদিনের মধ্যেই কলেজের পটভূমি থেকে মুছে গেল। আর তাকে দেখা গেল না। আর সে দুপদাপ পদধ্বনি শোনা যায় না, কণ্ঠস্বর শোনা যায় না; খেলার মঠে লম্বা একটি খেলোয়াড়কে বল নিয়ে নেটের মধ্যে ঢুকে যেতে দেখা যায় না। শুনলাম—বিয়ে করে রেলে-টেলে চাকরি নিয়ে চলে গেছে।

বাস—মুছে গেল সে কলেজ-স্মৃতি থেকে। আমিও ক'মাস পর পুলিসের তাড়ায় পড়া ছেড়ে গ্রামে এলাম। বাড়িতে অন্তরীণ হলাম। দিনে দিনে বিস্মৃতির স্থূল অন্ধকার সে আমলের দেখা লক্ষ লক্ষ মানুষের সঙ্গে তাকে গ্রাস করলে—যেমনভাবে মাটির স্তর গ্রাস করছে মহেঞ্জোদাড়ো-হরপ্পার সঙ্গে কত নামহীন গ্রামকে কত কুটীরকে। মনের বিস্মৃতির গ্রাস বোধ করি আরও বিচিত্র। আমার একটি গল্প আছে—এক তরুণ যাত্রাদলের গায়ক একটি গ্রাম্য তরুণীকে ভালোবেসেছিল। কিন্তু মিলন তাদের হল না। দীর্ঘকাল পরে সেই যাত্রাদলের গায়ক—তখন সে প্রবীণ, এলো সেই গ্রামে গাওনা করতে; সেই মেয়েটি তখন গৃহিণী-জননী-প্রৌঢ়া-স্থূলাঙ্গী: যাত্রাদলের গায়ক যতক্ষণ আসরে গান করলে ততক্ষণই সতৃষ্ণ তীক্ষ্ণ দৃষ্টিতে খুঁজলে—তাকে যদি দেখতে পায়। মেয়েটি সামনেই বসে গান শুনছিল। কিন্তু কেউ কাউকে চিনতে পারলে না। বাহির সংসারে মানুষ মরলে তাকে পুড়িয়ে ছাই করি, মাটির তলায় কবর দি। মনের সংসারে মানুষ জীবিতকেও মাটির তলায় চাপা দিয়ে নিশ্চিন্ত হয়। তাকে বোধ করি মাস কয়েকের মধ্যেই কবর দিয়েছিলাম মনের মধ্যে।

•

এর চল্লিশ বৎসর পর। ১৯৫৬ সাল। বিশেষ কারণে স্থান এবং পাত্রের নাম গোপন রেখেই বলছি—সুদূর পার্বত্য অঞ্চলে—ভারতবর্ষের প্রায় এক প্রান্তসীমায় গিয়েছিলাম—সভাসমিতির নিমন্ত্রণে। যাঁর বাড়িতে উঠেছিলাম তিনি একদা ছিলেন উচ্চপদস্থ রাজকর্মচারী। আমারই সমবয়সী। জীবনের পরিচয় আদান-প্রদানের সূত্রে প্রকাশ পেল যে তিনি এবং আমি একই সালে, একই কলেজে, একই শ্রেণীতে পড়েছি। মুহূর্তে পরস্পরে বেশ একটু নিবিড় অন্তরঙ্গতা অনুভব করলাম। সঙ্গে সঙ্গে অতীতকাল সাড়া দিয়ে উঠল। সেই কলেজ জীবনের কথা ছোটখাটো টুকরো টুকরো বেরিয়ে আসতে লাগলো। যেন প্রবল একটা বর্ষণে মাটি ধুয়ে বেরিয়ে পড়েছে—কয়েকটা কাঁচের বা শাঁকের চুড়ির টকরো, কোনো একটা ভাঁড়ের ভাঙা কানাটা হয়তো বা গোটাই

একটা খুরি বা পাথরের শীল। একে মনে আছে? ওকে? আছে বই কি। সেই তো রোল নম্বর একশো—কি এক? দাঁত দুটি উঁচু। কপালে চুলের একটা ঘুর্ণি?

—হ্যাঁ—হ্যাঁ। আর তাকে?

—কাকে বলুন তো? কেমন দেখতে?

একদিন তাঁর সঙ্গে পার্বত্য অঞ্চলে জীপে ঘুরছি, দু'ধারে বন আর পাহাড়, হঠাৎ এক জায়গায় এসে প্রশ্ন করলেন—একে মনে আছে? আমাদের সময়ে ফোর্থ ইয়ারে পড়ত, লম্বা কালো—হৈ হৈ করে মাতিয়ে রাখত সব। মেম বিয়ে করবার জন্যে ক্রিশ্চান হয়েছিল?

বলালম—আছে বইকি!

—দেখবেন তাকে?

—এখানে কোথায় সে?

—চলুন, দেখবেন।

জীপকে ঘুরিয়ে নিয়ে গেলেন একখানি গ্রামে। পাহাড়ের কোলে—আদিবাসীদের গ্রাম। তার মধ্যে কাঠে তৈরী একটি চার্চ। সেই চার্চের পাদরী, একজন দীর্ঘ শীর্ণকায় মানুষ—মুখে আশ্চর্য প্রসন্ন হাসি। গ্রামের ছেলেদের পড়াচ্ছেন। বললেন—উনি।

অবাক বিস্ময়ে প্রশ্ন করলাম—উনি?

—হ্যাঁ। কিছুদিন হল ওঁকে আবিষ্কার করেছি—কথায় কথায় পরিচয় হল—জানলাম উনিই তিনি।

সেই প্রচণ্ড দুর্দান্ত হৈ হৈ-করা ছেলে—যে একটি নারীর জন্যে ধর্ম-বাপ-মা সব বিসর্জন দিতে পারে—সেই ইনি। শান্ত-প্রসন্ন-মধুর।

বন্ধু বললেন—একটা ট্রাজেডির দৃষ্টান্ত।

—মেয়েটি মরে গেছে?

—না। ঘটেছিল কি জানেন; এই যে ক্রিশ্চান না হলে বিয়ে দেবে না, এ জেদ ছিল বাপের। মেয়েটি তা চায়নি। সে চেয়েছিল তিন আইনে বিয়ে হোক। ইনি ধর্ম মানতেন না, জাত মানতেন না। ইনি ক্রিশ্চান হলেন, নিজের থেকে। এবং গিয়ে বললেন—আমি ক্রিশ্চান হয়েছি। আর তো বাধা নেই।

মেয়ের বাপ বললেন—না।

কিন্তু মেয়ে সমস্ত শুনে অবাক হয়ে তাঁর মুখের দিকে চেয়ে রইল। তারপর

বললে—তুমি আমার জন্যে; আই মীন একটি মেয়ের জন্যে, তোমার ঈশ্বর, তোমার ধর্ম ত্যাগ করলে?

উনি খুব উৎসাহের সঙ্গে হেসেছিলেন—বলেছিলেন—আমার জীবন দিতে পারি তোমার জন্যে।

মেয়েটি বলেছিল—মাফ কর আমাকে। আমি তোমাকে বিয়ে করতে পারব না। তুমি আমার জন্যে এতকালের ঈশ্বরকে ত্যাগ করলে। কাল আমার থেকে কোনো সুন্দরী মেয়ে তোমার ভালো লাগলে আমাকে ত্যাগ করবে না কে বললে?

মেয়েটি ওকে বিয়ে করেনি। কোনো মতেই রাজী হয়নি, বাপ মায়ের অনুরোধও রাখেনি।

উনি চলে এলেন মর্মাহত হয়ে। সারারাত ভাবলেন। স্থির করলেন—ঈশ্বর এত বড়? এত প্রিয়? যার জন্যে সংসারের প্রিয়তম জনকেও উপেক্ষা করা যায়? তাহলে তিনি তাঁকেই খুঁজবেন। তাঁর সেবাতেই জীবন নিয়োগ করবেন। সেই থেকে উনি এই কাজে আত্মনিয়োগ করেছেন। প্রথমে ছিলেন গারো পাহাড়ে। সেখানকার আদিবাসীদের সেবার মধ্য দিয়ে ঈশ্বর সাধনা করেছেন। পাকিস্তান হবার পর এখানে এসেছেন।

বললাম—সেই মেয়েটি?

—তার খবর উনি আর করেন নি, রাখেনওনি।

আমার মনে হল—আমার অন্তর্লোকের সকল স্তর ভেদ করে এক অতি সাধারণ—অসাধারণ মহিমায় মণ্ডিত হয়ে উঠে এসে সামনে দাঁড়িয়েছেন। অট্টহাস্যের বদলে প্রসন্ন ধীর হাস্যে সুপ্রসন্ন, দুর্দান্তপনার পরিবর্তে পরম প্রশান্ত, উল্লাস চঞ্চলতার অধীরতার পরিবর্তে শান্ত ধীর।

মনে পড়ল বিখ্যাত উপন্যাস কুয়ো ভেডিস।

—Where goest Thou Lord!

—উত্তর হল—To Rome to be crucified again!

অল্প কয়েকটি কথা বলেছিলাম। উত্তরে কথা পেয়েছি অল্প। কিন্তু প্রসন্ন স্নিগ্ধ হাস্যে যেন অমৃতধারায় স্নানপুণ্য অনুভব করেছি।

জিজ্ঞাসা করলাম—ঈশ্বর পেয়েছেন?

শুনেছিলাম—পেয়েছি বইকি। নইলে এত আনন্দ পাই কোথা থেকে।

ফিরে এলাম। আমার মনের স্মৃতির ঘরে একটি অতি সাধারণ মানুষের

অসাধারণ জ্যোতির্ময় প্রতিকৃতি ঝুলিয়ে নিয়ে ফিরে এলাম। ঐতিহাসিক বিরাট পুরুষদের ছবির সারি অনেক উঁচুতে টাঙানো। ঘাড় উঁচু করে দেখতে হয়। এঁর ছবি ঠিক তাঁদের নিচেই ঝুলছে। মুখোমুখি হয়ে দাঁড়াই। আমার কাছে যিনি অবিস্মরণীয়—তিনি আমার লেখার মধ্যে দেখা না দিয়ে তো পারেন না। সপ্তপদীতে তিনি কৃষ্ণেন্দু হয়ে দেখা দিলেন।

* * *

বাকী থেকে গেছে নায়িকার কথা। নায়িকার নাম রিনা ব্রাউন। অবশ্যই কাল্পনিক নাম। এবং কৃষ্ণেন্দুর হারিয়ে-যাওয়া প্রেমিকের সঙ্গে কোনো সম্পর্ক নেই। তাকে আমি দেখিনি। কথাও বিশেষ শুনিনি। রিনা তবু পুরো কাল্পনিক নাম। এ ক্ষেত্রে গল্প একটু সত্য—যা রূপকথার রাজ-কন্যার খসে-পড়া একগাছি সোনার বর্ণ চুলের এক অপরূপাকে মনে করিয়ে দেবার—যা আমি পেয়েছিলাম তাই বলি। আসল মানুষটি এবং কৃষ্ণেন্দু যেমন এক নয়, উপন্যাসের রিনা ব্রাউনও তেমনি সেই অসাধারণ মেয়েটি নয়—যে বলেছিল বা বলতে পেরেছিল. 'আমার মোহে তুমি যখন তোমার এতদিনের ধর্ম এতদিনের বিশ্বাসের ভগবানকে ত্যাগ করেছ তখন কে বললে আমার থেকে সুন্দরী কাউকে দেখলে তাকে পরিত্যাগ করবে না।' পূর্বেই বলেছি তাকে আমি দেখিনি তাকে আমি জানি না। যা ঘটেছিল তাতে সেই মেয়ের পক্ষে একমাত্র চিরকুমারী থাকাই উচিত। সত্য ক'রে এই মেয়ের কি হয়েছিল বা হয়েছে তা সেই পারানীও জানেন না। বাস্তবসত্য, গল্প উপন্যাসের কল্পনার বিচিত্র সত্য থেকেও অদ্ভুত। হয়তো অবিশ্বাস্য। লিখতে বসে রিনার চরিত্র নিয়ে বেশ ভাবনায় পড়েছিলাম। হঠাৎ একটি দেখা, মাত্র কয়েক বারে কয়েক ঝলক দেখা একটি ইংরেজ বা আমেরিকান বা এ্যাংলো-ইণ্ডিয়ান বা ইংরিজীবাসিনী এক বিচিত্র বিদেশিনী মেয়ের কথা মনে পড়ে গেল। তার কয়েকটি কথা এবং ছবি মনের মধ্যে ভাসছে।

১৯৪৪ সালে পুরীর সমুদ্রতীরে তাকে প্রথম দেখেছিলাম। দীর্ঘাঙ্গী মেয়ে—চোখের পাতাগুলি ঘন কালো এবং ফুলের কেশরের মতো দীর্ঘ। মাথার চুলে ঘনকৃষ্ণ শোভাই শুধু নয়—বিষুবরেখার অঞ্চলস্থ ঘাসের ঘন বর্ণাঢ্যতা এবং সমৃদ্ধিও তার রক্তের ইতিহাসের একটি সাক্ষ্য বহন করছিল। তার পরনে স্ল্যাক; গায়ে ফুলহাতা ব্লাউজ, মাথায় একখানা গাঢ় লাল রঙের রুমাল। উচ্চ হাস্য-প্রমত্ত কণ্ঠস্বরে অর্ধস্থির পদক্ষেপে ঝড়োজীবনের ইঙ্গিত আর

ইঙ্গিত ছিল না—স্পষ্ট পরিচয় হয়ে ব্যক্ত হয়েছিল। এক মুহূর্তে পুরীর সমুদ্রতটের সকল মানুষের দৃষ্টি তার দিকে আকৃষ্ট হয়ে সবিস্ময়ে কয়েক মুহূর্তের জন্য বিস্ফারিত হত। সঙ্গে অবশ্যই অহরহ কেউ-না কেউ যুদ্ধের পোশাকপরা শ্বেতাঙ্গ থাকতই। একদিন পূর্ণিমার রাত্রে সমুদ্রতটে তাকে তীব্রকণ্ঠে বলতে শুনেছিলাম—বোধকরি তার সঙ্গীর সঙ্গে ঝগড়া হয়েছিল—সে বলেছিল—What do I care for God? I am no Christian. My father did not baptize me. He was ashamed of me. I hate you. Yes I hate you. Your heaven is not my heaven. My heaven is hell. My God is the God of hell.—বর্বর মাতাল সৈনিকটা তাকে মেরেছিল মুখের উপর। ইংজের আমল, যুদ্ধের কাল, বি-এন-আর হোটেলের এলাকা, কয়েকজন এদেশের লোকের সঙ্গে আমিও ছিলাম—কিন্তু কেউ কিছু বলেনি, বলতে সাহস করেনি এবং অনধিকার চর্চাও মনে হয়েছিল। পরদিন আবার তাকে দেখেছিলাম—মুখে তার কালসিটের দাগ; ঠোঁটটা ফুলে গেছে। সমান উৎসাহে প্রমত্ত প্রদক্ষেপে ঘুরছে। সর্বনাশের পথের যাত্রিনী।

এই মেয়েকে কলকাতাতেও চৌরঙ্গী অঞ্চলে দেখেছি। একদিন একা ময়দানে আকাশের দিকে তাকিয়ে থাকতে দেখেছি নিশ্চল প্রতিমার মতো; তখন অপরাহ্ণ বেলা। কি ভাবছিল কে জানে। তার স্বর্গের কথা? তার ঈশ্বরের কথা? তার জীবনের কথা?

তারপর তাকে দেখি শিলংয়ের পথে। বছর দেড়েক বাদে। এই সময়ের মধ্যেই তার জীবন দেহ অমিতাচারের ফলে দীর্ণ হয়েছে পোকা-ধরা লতার মতো।

এর চেয়ে ভাল বাস্তব উপমা মনে হচ্ছে না। এই কিছুদিন আগে বোধ করি মাস ছয়েক হবে একটি ভালো অপরাজিতার লতা এনে বাড়িতে পুতেছিলাম। প্রথম সে বাড়তে লাগল ঘন সবুজ বর্ণে, চওড়া পাতার পর পাতা মেলে; মোটা সারস ডাঁটার সর্পিল বিস্তারে। চোখ জুড়িয়ে যেত। হঠাৎ গাছটায় পোকা ধরল। পাতা ছোট হল—কুঁকড়ে যেতে লাগল, ডাঁটা শীর্ণ হল—শিরা-ওঠা হাতের মতো লম্বা রেখা জাগল তাতে, পাতা ডাঁটার বর্ণে এমন একটা কিছু মিশল যা দৃষ্টিকে পীড়িত করে। এই মেয়েটির অবস্থাও তখন ঠিক তেমনি। গৌহাটি থেকে এক বাসে যাচ্ছিলাম। তার সঙ্গে ছিল একটি তরুণ যার বয়স তার থেকেও অনেক ছোট, দুগ্ধপোষ্য না হোক

নিতান্তই কিশোর একটি, যুদ্ধক্ষেত্রে এসেছে, মেয়েটাই তাকে পাকড়েছে বা কিশোরটি যুদ্ধক্ষেত্রের আবহাওয়ায় তার কাঁচামাটির পেয়ালার মতো কাঁচা অপরিণত জীবন-পাত্রে এই মেয়েটার জীর্ণ যৌবনের ঝাঁঝালো মদ ঢেলে আকণ্ঠ পান করতে ছুটে এসেছে বলির বিল্বপত্রভোজী পশুর মতো। মেয়েটার হাত কাঁপছে অর্থাৎ সুরা কম্পন শুরু হয়েছে। চোখ দুটো অহরহ ঢলঢল করছে। বিড়বিড় করে বকছে। বমি করতে শুরু করলে বাসে। গৌহাটির বাঙালীরা আমাকে প্রচুর কমলালেবু দিয়েছিলেন। সতৃষ্ণ দৃষ্টিতে সে তাকাচ্ছিল কমলাগুলির দিকে। আমি তাকে কয়েকটি লেবু দিয়েছিলাম। সে নিয়ে জিজ্ঞেস করেছিল—কত দাম? আমি হেসে বলেছিলাম—তোমাকে দিলাম, তুমি অসুস্থ, খাও। আমি তো লেবু বিক্রি করি না।

মেয়েটিকে একদিন ফুটপাতে পড়ে থাকতেও দেখেছি; একটা জীপ এসে তুলে নিয়ে গেল।

মেয়েটির ওই কয়েকটি কথা মনে হল সপ্তপদীর নায়কের আমূল পরিবর্তনের কথা মনে ক'রে। যে ঈশ্বরে বিশ্বাস করত না—সে বেরুল ঈশ্বর খুঁজতে, ঈশ্বর কি জানতে! রিনাই তো আঘাতের মধ্যে দিলে তার ঈশ্বরকে। পেলে কি? বৃহত্তর ঈশ্বর-বিশ্বাস, দৃঢ়তর বোধ পাওয়াই সম্ভব।

কিন্তু হারিয়ে রিক্ত হওয়াও তো অসম্ভব নয়।

ঈশ্বরের জন্য প্রিয়তম মানুষকে বর্জন করে। রিক্ততাই সাধারণভাবে মানবিক। পূর্ণতা অসাধারণ। অস্বাভাবিক না হলেও দুর্লভ। তাই মেয়েটির ওই সমুদ্রতীরের কথা মনে ক'রে এবং শ্বেতাঙ্গ জাতির দুর্ধর্ষ বেপরোয়া দুঃসাহসের পথের দুর্মদেরা যেভাবে পৃথিবীময় নিজেদের দেহের প্রয়োজন মিটিয়ে সন্তান উৎপাদন ক'রে তাদের ফেলে চলে এসেছে এবং বর্ণসঙ্কর সমাজ বলে নিজের সন্তানদেরই ঘৃণা করে এসেছে সে-কথা মনে ক'রে ওই মেয়েটিকেই তার ওই কয়েকটা কথার মধ্যে ইতিহাসকে আশ্রয় করে রিনারূপে অঙ্কিত করেছি। জানি যে, মেয়েটার রক্তের মধ্যেই হয়তো পাপ-পুণ্য না-মানার ঈশ্বর না-মানার বীজ ছিল, হয়তো জন্মস্বৈরিণী, কিন্তু আমি তার কয়েকটা প্রদত্ত কথার মধ্যে একটা ব্যথা-বেদনার আভাস পেয়েছিলাম। কেবলমাত্র ওইটুকুর জন্যেই সে আমার মনে স্মরণীও হয়ে আছে, তাই ওইভাবেই সমবেদনার তর্পণের জল তাকে অর্পণ করে তাকে এঁকেছি আর বলেছি—আমি লেখক, তুমি আমার কাছে এই তর্পণের তর্পণীয়া। তুমি

আমার অনাত্মীয় অবান্ধব, হয়তো বা অপঘাতই তোমার নিয়তি ; তোমাকে তবু দিতে হবে আমার শ্রদ্ধার নির্মল জল। আমার শ্রদ্ধাতেই সে ফিরেছে। কুম্ভকোণমের কৃষ্ণস্বামীও যে আমার শ্রদ্ধায় মহিমান্বিত।

## তরণীসেন

আমার ছেলেবেলাটা বড় একা একা কেটেছে! তিন চার বছর যখন বয়স, সে এখন থেকে পঁয়তাল্লিশ বছর আগে, তখনকার পল্লীগ্রামের রেওয়াজ এখন থেকে অনেক আলাদা ছিল। সে সময় যাঁদের অবস্থা একটু ভাল ছিল তাঁরা ছেলেদের অত্যন্ত সাবধানে রাখতেন। ছেলেকে বাড়ী থেকে বেরিয়ে সঙ্গী সাথী জুটিয়ে খেলা করতে দিতেন না। আমাদের বাড়ীতে তখন আমিই একটি মাত্র ছেলে, তাও মায়ের প্রথম ছেলেটি হয়ে মারা যাওয়ার পর হয়েছি। গলায় এক বোঝা মাদুলী, মাথায় ঠাকুরের কাছে মানতের চুল ; সুতরাং আমার উপর বাড়ীশুদ্ধ লোকের কড়া নজর। বাড়ীর ভেতর আর বৈঠকখানার সামনে খানিকটা খোলা জায়গা। এর মধ্যেই ঘুরতে ফিরতে হ'ত। সন্ধ্যেবেলা দেখতে যেতাম ঠাকুর বাড়ীতে ঠাকুরের আরতি। এই সময় অনেক ছেলেদের দেখা মিলত। আরতির পর ভোগ হত ; কাটা ফল, কাঁচা মিষ্টি, ছোলা ভিজে, গুড় আর লুচি ; সেই প্রসাদ বিতরণ করতেন পুরুত মশাই। তার জন্য এসে বসে থাকত ছেলেরা। তাদের সঙ্গে আলাপ হ'ত। হ্যাঁ, সন্ধ্যার আগেই একটা পীড়াদায়ক ব্যাপার ছিল, সন্ধ্যার আগে মাথার ওই মানতের লম্বা চুলগুলি নিয়ে বেড়া-বিনুনী বাঁধতে বসতে হ'ত। চুপ ক'রে নট-নড়ন-চড়ন-নট-কিচ্ছু হয়ে বসে থাকলে ঘুম আসত, ঘুম না এলে আমি ক্রমাগত মাথা নিয়ে টানাটানি করতাম টাগ-অব ওয়ারের মত। তাতে আমারই চুলের ডগায় ব্যথা হতো। আমি চীৎকার করতাম। এর ওষুদ জানতেন একমাত্র আমার মা, তিনি খুব ভাল গল্প বলতে পারতেন। অনেক বই তাঁর পড়া ছিল। তিনি আরম্ভ করতেন, 'এক ছিলেন "ঘেসেড়া নন্দন"। মানে ঘেসেড়ার ছেলে। ছোট্টো কচি বাচ্চা।' বাস্, আমার আর ঘুমও আসত না কিম্বা নড়তে চড়তেও ইচ্ছে হ'ত না!

চুল বেঁধে ঠাকুর-বাড়ীতে যেতাম ; ছেলেরা সব ঠাট্টা করত। তাদের

ঠাট্টাগুলো এখনও আমার ঠিকঠাক মনে আছে। তারা প্রথমটা আমাকে কিছু বলত না, নিজেদের মধ্যে বলাবলি করত।

—এই ভাই, মেয়েছেলের মত চুল বেঁধেছে, দেখ!

ওদের দলের মধ্যে সবচেয়ে বড় যে ছিল, শুকনো পাকাটে চেহারা, বেঁকা-বেঁকা পা—সে বলত, জানিস নে বুঝি, ও তো মেয়ে-ছেলেই। ও বউমানুষের মত বাড়ীতেই থাকে, কুটনো কোটে, বাঁটনা বাটে, জল তোলে, ফুল তোলে। বলেই সে ছড়া কাটত, 'জল আনতে যায়রে, তাবিজ নাড়া দেয়রে।' তারপর বলত, ওর নাম কি জানিস? তারাশঙ্কর নয়—তারাশঙ্করী।

মনে মনে অত্যন্ত রাগ হ'ত। কিন্তু কিছু বলবার উপায় ছিল না। রাগ কিন্তু বেশীক্ষণ থাকতে পেত না; ঠাকুরবাড়ী থেকে ফিরেই মা রামায়ণ বা মহাভারত নিয়ে বসতেন। শুনতে শুনতে সব ভুলে যেতাম। মহাভারতের চেয়ে রামায়ণই আমার বেশী ভাল লাগত। রামায়ণের কাহিনী খুব অল্প বয়সেই আমার মুখস্থ হয়ে গিয়েছিল। একখানি রামায়ণ ছিল আমাদের, রামায়ণখানি বর্ধমানের মহারাজা অনুবাদ করিয়ে ছাপিয়ে প্রকাশ করেছিলেন, গদ্যে লেখা, তাতে অনেক ছবি ছিল। কাঠের ব্লক করে কাল কালীতে ছাপা ছবি। তার ছবিগুলি আমার খুব ভাল লাগত। সবচেয়ে ভাল লাগত "বিরাধ ক্রোড়ে সীতা।" বিরাধ রাক্ষস কালো প্রকাণ্ড চেহারা—ভয়ঙ্কর মুখ, তার বগলে সাদা ধপধপে মোমের পুতুলের মত সীতা। লক্ষ্মণ ধনুকে তীর জুড়ে তাকে মারছেন! শুনে শুনে এবং ওই ছবিগুলো দেখে বিরাধ রাক্ষস থেকে খর দূষণ কালনেমি—এদের কাহিনী আমি শিখে ফেলেছিলাম পাঁচবছর বয়সের মধ্যেই। মহাভারতেরও অনেক গল্প শিখেছিলাম।

ও কথা এখন থাক। এখন চুলের কথা বলি। শুধু ছেলেরাই নয় বাবার কাছে যারা অপরিচিত লোক আসতেন—তাঁরাও অনেকে আমাকে খুকী বলে ভ্রম করতেন। একবার একজন বেহারী ভদ্রলোক এসে আমাকে ডাকলেন খোকী, এ খোকী!

আমি বললাম—না, আমি খোকী না।

তিনি আমার বিনুনী ধরে নাড়া দিয়ে বললেন—খোকী তুমি শ্বশুর বাড়ী যাবি না?

সে দিন আমার খুব রাগ হয়ে গেল। কোন রকমে একখানা কাঁচি সংগ্রহ করে ঘরের মধ্যে লুকিয়ে বসলাম। কিন্তু মা বাবাকে স্মরণ ক'রে চুল কাটতে

সাহস হ'ল না, কেটে ফেললাম ভুরুগুলি। এর ফলে বাড়ীতে কিছু তিরস্কার ভোগ করতে হল বোধ করি এ কথা বলতে হবে না। কিন্তু ঠাকুরবাড়ীতে ছেলেদের মহলে আমার যে অবস্থা হ'ল সে কথা বলেও আমি বোঝাতে পারব না। তারা কথায় কিছু বললে না, কেবল আঙুল দেখিয়ে হাসতে লাগল। আমার মনে হল হয় ওদের আমি খুন করে ফেলি—নয় ওরাই আমাকে খুন করে ফেলুক। দুটোর একটা না করলে হবে না। আমি তাদের কাছে এগিয়ে গিয়ে বললাম, যুদ্ধ করব আমি তোমাদের সঙ্গে।

—যুদ্ধ?

—হ্যাঁ। যুদ্ধ। কাল দুপুরবেলা, এইখানে।

—আয় না, আজই।—সিঁটকে পা-বেঁকা ছেলেটা বলে উঠল।

—ও রকম না। যুদ্ধ। কাল দুপুরবেলা এস। ধর্মযুদ্ধ।

ওরা একটু ভড়কে গেল। স্থান কাল নির্দিষ্ট করে ধর্মযুদ্ধটা ঠিক ওরা ঠাওর করতে পারলে না। যাই হোক পরের দিন একখানা বাখারিকে তরোয়াল করে নিয়ে এসে দাঁড়ালাম। —এস। কিন্তু তরোয়াল কই তোমাদের?

ওরা অবশ্য ওধার দিয়ে গেল না। জন কয়েক মিলে এসে জাপটে ধরে বাখারিখানা কেড়ে নিয়ে আমায় মাটিতে ফেলে প্রায় অভিমন্যু বধ করে দিয়ে চলে গেল। সময়টা ঠিক পুজোর আগে। আকাশে সেদিন খুব মেঘ ছিল; ওরা চলে যাওয়ার পরই নামল বৃষ্টি। মনের দুঃখে খুব ভিজলাম। এই ভেজার ফলে কি না জানি না, আমার জ্বর হল, ভুগলাম আটাশ দিন। ডাক্তার ছাড়াও আমার বাবা শরণাপন্ন হয়েছিলেন বৈদ্যনাথের, যিনি নাকি আমাকে দয়া করে পাঠিয়েছেন এবং যিনি আমার ওই মাথার ক্ষেতের ফসলগুলির মালিক। বাবা তাঁর পাণ্ডার কাছে টাকা পাঠিয়ে বিল্বপত্রে পূজা করবার ব্যবস্থা করেছিলেন এবং লিখেছিলেন দেবতার দেওয়া ছেলের এমন অসুখ হয় কেন? উত্তরে পাণ্ডা লিখলেন, বাবা বলেছেন আমার দেওয়া ছেলেকে আমার কাছে আজও আনা হল না কেন? এখানে থাকলেই আমি এমন হাত বুলিয়ে দেব যে সব রোগ ভাল হয়ে যাবে।

তোড়জোড় পড়ে গেল। বৈদ্যনাথ ধাম। সত্যি কথা বলতে কি বাবা বৈদ্যনাথকে আমি আজও মানি। খুব ভক্তি হয়েছিল সে সময়, তার জের এখনও আছে। বৈদ্যনাথে গিয়েই আমি বিনুনীর লজ্জা থেকে মুক্তি পেলাম। চুলগুলি কামিয়ে দেওয়া হ'ল। শরীরও বেশ সেরে গেল। বাড়ী ফিরলাম

স্বগৌরবে নেড়া মাথা উঁচু করে। সঙ্গে নিয়ে এলাম একরাশ মুড়ি পাথর। দেওঘরে ওগুলি সংগ্রহ করেছিলাম;

সকলে প্রশ্ন করেছিলেন, ওগুলোয় হবে কি?

আমি উত্তর দিতে পারিনি, কিন্তু ওগুলো ফেলে আসতে কোনক্রমেই রাজি হইনি। বাড়ী ফিরে অবশ্য ওগুলিকে নিয়ে একটা খেলা আবিষ্কার করে ফেললাম। লঙ্কার যুদ্ধ-খেলা আবিষ্কার করলাম। একটি নীলচে লম্বাটে মুড়ি হ'ল রাম, ধবধবে সাদা ওই আকারের একটি মুড়ি হল লক্ষ্মণ; সবচেয়ে সুন্দর পাথরটি হল সীতা; হনুমান ইত্যাদি বাছতেও দেরী হল না। গণ্ডগোল হল রাবণ এবং কুম্ভকর্ণকে নিয়ে। অবশেষে একদা রাবণ এবং কুম্ভকর্ণ সংগ্রহ করে আনলাম। আমাদের দেশ বীরভূমে, মুড়ি পাথর এবং লাল কাঁকর মাটির রাজত্ব। সেখানে খুব বড় বড় এক ধারার পাথর পাওয়া যায়। তাকে বলে অসুরের কাড়ি বা হাড়। তাই দুটো এনে রাবণ এবং কুম্ভকর্ণ সাজালাম। পাতলা বাখারীর ছোট ছোট ধনুক এবং তীর তৈরী করে রামায়ণের খেলা সুরু করে দিলাম। এই সময়ে একজন বন্ধু আমার জুটল। আমাদের গ্রামের সবচেয়ে বড়লোক যাঁরা তাঁদের বাড়ীর ভাগ্নে। এদেরও অনেক টাকা। কোলিয়ারী আছে। কখনও কোলিয়ারীতে থাকে, কখনও এখানে আসে। এবার তারা এখানে নতুন বাড়ী করে স্থায়ীভাবে থাকতে লাগল। তাদের বাড়ীর বড়ছেলে। ছেলেটি ঠিক আমার বয়সী। ছেলেটির মাও ঠিক আমার মায়ের বয়সী। তাঁদের দুজনের মধ্যে ভাবও খুব বেশী। কাজেই ছেলেটির সঙ্গেও আমার খুব জমে গেল। আমার রামায়ণের খেলায় সেও মাতল। রামের সৈন্য, রাবণের সৈন্য সামনাসামনি সারি দিয়ে সাজানো, আমরা দুজনে দুপক্ষে বসতাম। আমরাই তীর ছুড়তাম। ঠিক রামায়ণের কাহিনীকে অনুসরণ করে যুদ্ধ চলত। সে একদিন রামের পক্ষে বসত, পরের দিন রামের পক্ষে বসতাম আমি।

এই খেলা অনেকদিন চলেছিল। তারপর এল আরও অনেক খেলা। এরই মধ্যে একদিন এই বন্ধুটির সঙ্গে ঝগড়া হল আমার। বন্ধুটি সেই পা-বেঁকা সিঁটকে ছেলেটার দলের সঙ্গে মিতালী করে এবার আমাকেই যুদ্ধে আহ্বান করলে। বাখারীর তরোয়াল-লাঠি নিয়ে দল বেঁধে তারা যুদ্ধ করতে প্রস্তুত হল। প্রায় গ্রামের ছেলেকেই জুটিয়ে ফেললে তারা। অনেক কষ্টে আমি সংগ্রহ করলাম কয়েকজনকে। অস্ত্র করলাম তীর-ধনুক। বাঁটুল

ছুঁড়তে আমি ভালই পারতাম। ধনুক-ও একটা ছিল। কিন্তু মাটির গুলিগুলো আকস্মিক বৃষ্টিতে যুদ্ধের আগেরদিন রাত্রে গলে কাদা হয়ে গেল। ভাবছিলাম, হঠাৎ মনে পড়ল বানর ও রাক্ষস বাহিনীকে। অর্থাৎ নুড়ি পাথরগুলির কথা। বড় বড় যোদ্ধারা কোন কাজে লাগল না। ছোট ছোট পদাতিকদের সংগ্রহ করলাম। ছোট্ট একটি সুন্দর পাথর ছিল, সেটি হ'ত 'তরণীসেন'। তাকেও নিলাম।

এবার যুদ্ধে কিন্তু আমার দল সংখ্যায় অল্প হলেও জিতল। তীর এবং বাঁটুলের সম্মুখে ওরা লাঠি এবং বাখারীর তরোয়াল নিয়ে এগুতে পারলে না। এবং ওরই মধ্যে ওদের রাজা আমার বন্ধু এবং প্রধান সেনাপতি (পা-বেঁকা সিঁটকে ছেলেটি) দস্তুর মত ঘায়েল হয়ে গেল। আমার বন্ধুর সামনের দুটি দাঁত ছিল বড় বড়। আমার একটা নুড়ি বাঁটুল গিয়ে লাগল তার একটা দাঁতে। রক্তপাত হল না অথচ আধখানা দাঁত উড়ে গেল। আমারই আর একটা বাঁটুল গিয়ে লাগল পা-বেঁকার ঠিক হাঁটুতে। জোরে লাগল। সে জখম হয়ে পড়ে চেঁচাতে লাগল। এদিকে তখনও বাঁটুল তীর ছুটছে। ওদের সৈন্যরা ছুটে পালাল।

বন্ধুর আধভাঙা দাঁত আজও পড়েনি, আছে। পা-বেঁকার খবর জানি না। সে কোথায় চাকরী করে।

আমার কিন্তু আজও মনে পড়ে 'তরুণীসেন' নুড়িটিকে। চমৎকার ছিল নুড়িটি। ওই দুটি মোক্ষম বাঁটুলের মধ্যে একটি ছিল ওই 'তরুণীসেন।'

রঙমশাল। জ্যৈষ্ঠ ১৩৫৩

## কি চেয়েছি—কি পেয়েছি

"তোমার অপূর্ণ বাসনা কি এবং কোনগুলি? তুমি কি পেলে আর কি পেলে না?"

এ প্রশ্ন চিরন্তন প্রশ্ন। এর উত্তরও চিরন্তন। সেই আদিকাল থেকে এক উত্তর।

বক্ষ হইতে বাহির হইয়া আপন বাসনা মম।
ফিরে মরীচিকা সম।

বাহু মেলি তারে বক্ষে লইতে বক্ষে
ফিরিয়া পাই না
যাহা চাই তাহা ভুল করে চাই
যাহা পাই তাহা চাই না।

শুধু তো তাই নয় আরও আছে—

যাহা পাই তাই ঘরে নিয়ে যাই
আপনার মন ভুলাতে
শেষে দেখি হায় ভেঙে সব যায়
ধূলা হয়ে যায় ধূলাতে।

এর থেকে বড় সত্য আর নাই। এ সংসারে কোন মানুষ এমন আছেন বা ছিলেন যিনি বলে গেছেন বা বলবেন—"আমি সব পেয়েছি, আর কোন অতৃপ্তিই নেই; আমার সকল বাসনা পূর্ণ হয়েছে।" কোন্ কামনা পূর্ণ হয়নি এ প্রশ্ন করলে তার উত্তরও সেই চিরন্তন এক উত্তর; সে উত্তর হল—জানি না।

আমাদের কল্পনার সব পেয়েছির এক কল্পলোক আছে যে লোকের সিংহদ্বার উন্মুক্ত হলে, সেই লোকে পৌঁছুলেই সব পাওয়া হয়ে যায়। কিন্তু বিচিত্র কথা এই যে, সে সিংহদ্বার খোলে না; আজও খোলে নি। আমরা মানবযাত্রীর মিছিল অনন্তকাল ধ'রে দুর্গমতম পথ, দুস্তর নদী-সমুদ্র অতিক্রম করে সেই তোরণ-দুয়ারের সম্মুখে এসে পৌঁছে করাঘাত করবার চেষ্টা করছি; বলছি—দ্বার খোলো! দ্বার খোলো! কিন্তু দুয়ার খোলে না!

আজ জীবনের পশ্চিম দিগন্তের সমীপবর্তী হয়ে আমার মন মাঝে মাঝে প্রশ্ন করে—বলতো কি-চেয়েছিলে আর কি পেলে?

আমি সেই উত্তর দিই—জানি না!

অনেক বন্ধু প্রশ্ন করেন—বলতো কোন্ আকাঙ্ক্ষা অপূর্ণ রইল?

আমি জীবনে নাকি পেয়েছি অনেক। তা অবশ্য অস্বীকার করতে পারব না। হ্যাঁ, পেয়েছি অনেক। অন্ততঃ এই দেশের পক্ষে। যা পেয়েছি তার হিসেব দিতে হবে না—তা সকলে জানেন। কিন্তু কি পাইনি? অর্থাৎ কামনা করেও পাইনি? এর হিসেব সহজ নয়।

মনের ঘরের অন্ধকার কোণগুলো হাতড়ে হাতড়ে বেড়াতে হবে। কোথায় কোন্ অন্ধকার কোণে কোন্ অপূর্ণ অবজ্ঞাত বাসনা বিষণ্ণ শুকনো মুখ নিয়ে বসে আছে তার কাছে গিয়ে প্রশ্ন করতে হবে—তুমি কে গো?

থাক। স্পষ্ট কথায় বাস্তব হিসাব-নিকাশে আসি। কতক লোক বলেন—আশাতীতভাবে সফল আমার জীবন। দু'দশ জন বলেন—সফল থেকে সাফল্যমণ্ডিত বলা ভাল। সফল এবং সাফল্যমণ্ডিত শব্দ দুটির অর্থের মধ্যে অতি সূক্ষ্ম পার্থক্য আছে। সফল শব্দের অর্থ করলাম না, করবার কোন প্রয়োজন নেই। সাফল্যমণ্ডিত শব্দটি যাঁরা ব্যবহার করেন তাঁরা বোধ হয় বলতে চান সোনার জলের মত একটা রাসায়নিক পদার্থকে বাইরে থেকে চাপানো হয়েছে।

তা করুন, যার যা অভিপ্রায়। আমার জীবনে আমি এইটুকু বলতে পারি আমি কখনও সত্যের অপলাপ বা অমর্যাদা ঘটিয়ে একটা অঙ্ক-কষা বা ছ'কে নেওয়া চেষ্টার দ্বারা কোন সাফল্যকে অর্জন করতে চাইনি বা করিনি। এই সত্যের প্রতি সম্ভ্রম বা আনুগত্য বারবার আমাকে মিথ্যা অপপ্রচারের কলঙ্ক থেকে রক্ষা করেছে। কিন্তু ও কথা থাক।

আমার জীবন যে সাফল্য অর্জন করেছে বা একটি বৃক্ষের মত সহজ ও স্বাভাবিক শক্তিতে ফলবান হয়ে উঠেছে এবং যে জলসিঞ্চন বা সম্ভ্রম-সম্মান পেয়েছে এর জন্য সক্রিয় চেষ্টা বা 'চেষ্টাচরিত্র'সম্মত কোন কল্পনা আমার ছিল না। সকলেই জানেন ও স্বীকার করবেন—আকাঙ্ক্ষা প্রথম থাকে বীজের মত, তারপর তার থেকে বের হয় অঙ্কুর, তারপর মেলে পাতা, তারপর সে বাড়ে ; যত বাড়ে তত আকাশের নীলকে স্পর্শ করবার জন্য সে উদ্বাহু হয়ে ওঠে। কবি কালিদাস বলেছিলেন—

মন্দঃ কবিযশপ্রার্থী গমিষ্যাম্যুপহাস্যতাং
প্রাংশুলভ্য ফলে লোভাৎ উদ্বাহুরিব বামনঃ।

আমার সাহিত্যিক জীবনে প্রথম সম্মান—শরৎ পুরস্কার ও শরৎচন্দ্র স্বর্ণপদক। এই পদক ও পুরস্কারের প্রথম প্রাপক আমি। সেদিনের কথা মনে আছে। একান্ত নিস্পৃহভাবেই কিছু করছিলাম, রাত্রি তখন ৭টা। আমাকে একজন খবর দিয়ে গেলেন "পুরস্কার এবং পদক সর্বসম্মতিক্রমে আপনাকে দেওয়া হয়েছে।" আকাদেমী পুরস্কার পাই পুরস্কার প্রবর্তনের দ্বিতীয় বৎসর। প্রথম বৎসর এ পুরস্কার পেয়েছিলেন কবি জীবনানন্দ দাশ। তাঁর তখন জীবনান্ত ঘটেছে আকস্মিক দুর্ঘটনায়। দ্বিতীয় বছর যখন সংবাদ পেলাম সংবাদটি আমার কাছে আকস্মিক মনে হয়েছিল। তার সাক্ষী দু'জন আছেন। 'দেশ' পত্রিকার সহযোগী সম্পাদক শ্রীমান সাগরময় এবং আমার অনুজপ্রতীম শ্রীকানাইলাল সরকার। তাঁরা তখন আমার সামনে বসে। আমার বড় মেয়ে রেডিয়োর খবর শুনে আমাকে কথাটা বলে গেল। তবে হ্যাঁ, রবীন্দ্র পুরস্কার আমি পেয়েছি প্রবর্তনের অনেক পরে। এবং এই পুরস্কারটির জন্য আমার মনে ক্ষোভ ছিল। কিন্তু তার বেশী কিছু নয়। এমনিভাবে অন্য যা কিছু পেয়েছি তা সবই যেন যিনি দেবার তিনি এগিয়ে এসে হাতে তুলে দিয়েছেন। এ সম্পর্কে প্রথম থেকেই কামনা আমার ছিল না, কিন্তু জীবনে

সাহিত্যিক হিসেবে যেমন যেমন প্রতিষ্ঠা পেয়েছি তেমনি তেমনি কামনা আমার মনের মধ্যে শাখা মেলেছে। তবুও আজ যখন হিসেব করতে বসেছি তখন দেখছি—আকাঙ্ক্ষা বা কামনা-বাসনা বিস্ময়কর সফলতায় পূর্ণ হয়েছে একথা যেমন সত্য তেমনই বিচিত্রভাবে শৈশব-বাল্য-কৈশোরের অনেক আকাঙ্ক্ষাই অপূর্ণ ব্যর্থ হয়ে জীবনের ফেলে আসা পথে বা খেলাঘরে অনাদৃত খেলনার মত ধুলার তলায় ঢাকা পড়ে আছে।

সামান্য কিছু আয়ের জমিদারের ঘরে জন্ম আমার। জমিদারীর আয় থেকে কিন্তু আমার বাবার জমিদার-জীবনটা বড় ছিল। কোঁচানো কাপড় পরতেন, গান বাজনার শখ ছিল, জীবনে প্রতাপশালী ব্যক্তিত্ব গড়ে তুলেছিলেন। তাঁর জীবনে আক্ষেপ ছিল—তাঁর বাবা উকীল ছিলেন, তিনি উকীল হন নি বা হতে পারেন নি। তাঁর সেই অপূর্ণ আকাঙ্ক্ষা তিনি আমার জীবনে সঞ্চারিত করেছিলেন। তখন কতই বা বয়স আমার; পাঁচ-ছয়ের বেশী নয়। আমাকে বলতেন—তুমি উকীল হবে। মস্ত বড় উকীল। কাশ্মীরী শাল দিয়ে তৈরী উকীলের 'শামলা' (সেকালের উকীলের টুপি) রেখে গেছেন আমার বাবা, আমি তা যত্ন করে রেখে দিয়েছি, সেই শামলা মাথায় দিয়ে কোর্টে যাবে। তোমার বয়স শুনে লোকে বলবে—হবে না, ওর ঠাকুরদা যে মস্ত উকীল ছিলেন!

একথা বাবার মৃত্যুর পর (আমার ৮ বছর বয়সে আমার বাবার মৃত্যু হয়) পিসীমা আমাকে নিরন্তর মনে পড়িয়ে দিয়েছেন। মাও বলেছেন। বাবার মৃত্যুর পর আমার বাবার মামা (আমার সম্পর্কে পিতামহ হতেন) এসে অভিভাবক হয়েছিলেন আমাদের; তিনিও বলতেন। এবং তিনি আরও বলতেন—আমার পিতামহের ওকালতির সাফল্যের গল্প। বলতেন-- একবার একজন জজসাহেবের একটা সত্ত্বের মকর্দমায় আমার পিতামহের মক্কেলকে হারিয়ে দিয়ে ডিক্রী দিয়েছিলেন। আমার পিতামহ নিজে পয়সা খরচ করে হাইকোর্টে আপীল করে সেই মকর্দমা জিতে আসেন। এবং সেই উপলক্ষে উৎসব করেছিলেন, তাতে ঢাকের বাদ্যের ব্যবস্থা ছিল। দেবস্থলে পূজা দেবার অজুহাতে কোর্টের সামনে দিয়েই ঢাকীরা ঢাক বাজিয়েছিল।

মধ্যে মধ্যে আজও কল্পনা করতে ইচ্ছা হয় যে—এই সাহিত্যিক প্রতিষ্ঠা পেয়েছি, এর আগে অন্তত বি. এল. পাশ করে উকীল হয়ে যদি তারপর পেতাম!

নিতান্তই তুচ্ছ হয়তো, অনেকে এর জন্য বিদ্রূপও করতে পারেন, তা করুন। মনে হয়!

শৈশবে আরও দুটো সাধ ছিল। তার একটা সবারই থাকে। তার একটা পত্নী কামনা। সপ্তশতী চণ্ডীতে পর্যন্ত অর্গলা স্তোত্রে আছে---আমাকে যেন মনোরমা ভার্যা দিয়ো, শুধু মনোরমা হলেই চলবে না, মনোবৃত্ত্যানুসারিণী

হওয়া চাই। এখানেও স্বীকার করব যে, এ নিয়ে জীবনে আর সংগ্রামের শেষ নেই। পত্নী আমার মাথায় খাটো, ছোট মানুষটি, রূপে মনোরমা নন একথা বলব না। আমার যা রূপ, অর্থাৎ আমি কালো কৃশকায় মানুষটি আয়নায় নিজেকে যতখানি মনোরম মনে করি তিনি তার তুলনায় অনেক বেশী মনোরমা। তবে তাঁর থেকে মনোরমা এ সংসারে অনেক অনেক অনেক। তা নিয়ে আক্ষেপ কখনও হয়নি এমন বলব না, আবার এও বলব না—তার দুঃখেই আমি পাট পাট হয়ে আছি। তবে দেহের ওজনে হাল্কা ; ছোট্ট কৃশাঙ্গী মেয়েটি মনের ওজনে অত্যন্ত ভারী, অত্যন্ত শক্ত। তার উপর তাঁর উপর তাঁর পিতৃকুলের মনোবৃত্তি এবং মনের গড়ন আমার মনের গড়ন ও মনোবৃত্তির সম্পূর্ণ বিপরীত হওয়ার জন্য যে সংঘর্ষ হয়েছে তার পরিচয় আমার রচনাকে ব্যাপ্ত করে রেখেছে। তবে এর শেষ হয়েছে, কারণ সমাপ্তিতে তিনি জিতেছেন। আশ্চর্যভাবে ধর্মজীবনে এসে সকল অন্যায়, সকল ক্ষুদ্রতাকে অনায়াসে অতিক্রম করেছেন এবং নদের সঙ্গে নদীর মত, আলোর সঙ্গে আলোর মত সুপ্রসন্ন মিলনে মিলে গেছেন। তবুও বিচিত্র কথা এই যে, সামান্য কলহে বা মতভেদে বিমর্ষ হয়ে কল্পনা করতে বসি,—কখনও গৃহত্যাগের কল্পনা, কখনও বা অতীত সারা জীবনটাকে একেবারে উল্টেপাল্টে, নূতনভাবে বিচার করি। বার্ধক্যেও তরুণ বয়সের মত অভিমান করে বসি। তবুও মনে হয় মনের সাতমহলার কোন কোন গোপন মহলে কোন এক মেয়ে যেন দাঁড়িয়ে আছে, যাকে পেতে চেয়েছিলাম, কিন্তু পাইনি, পাওয়া হয়নি।

আরও দুটো বাসনা-আকাঙ্ক্ষা, দশ বারো বছর বয়সে আমার মনের মধ্যে বাইরে থেকে বীজের মত এসে পড়েছিল এবং অঙ্কুরও মেলেছিল। একটা আকাঙ্ক্ষা ছিল—বড় খেলোয়াড় হবার আকাঙ্ক্ষা। ছেলেবেলা ফুটবলে গ্রামের দলের কৃতী খেলোয়াড় বলত লোকে। ১৯১১ সালে মোহনবাগানের খেলোয়াড়েরা শীল্ড জিতে নিজেদের ছবি পাঠিয়েছিলেন স্কুলে স্কুলে। তখন ক্লাস এইটে পড়ি। ইচ্ছে হয়েছিল আমার ছবিটি যদি ওদের সঙ্গে থাকত! সে ইচ্ছেটি এখনও পর্যন্ত কোন কোন বিচিত্র ক্ষণে উঁকি মারে।

আর আছে দুটি বাসনা।

অপূর্ণই রয়ে গেল। আজ স্ত্রী পুত্রের কাছে মাঝে মাঝে বলি—এই আকাঙ্ক্ষা অপূর্ণ রয়ে গেল, হয়তো এর জন্যে আবার আমাকে জন্মান্তর গ্রহণ করতে হবে। সে আকাঙ্ক্ষা সুকণ্ঠ গায়ক হবার আকাঙ্ক্ষা। এ আকাঙ্ক্ষা এককালের মনোবৃত্ত্যানুসারিণী মনোরমা পত্নী কামনার তুল্য দুর্নিবার কামনা। আমি যদি সুকণ্ঠ গায়ক হতে পারতাম! আমার সবকিছু বিনিময় করতে প্রস্তুত ছিলাম এর জন্য। বিশ্বজগতের মুহূর্তে চিত্তজয়ের জন্য এর থেকে বড় সম্পদ বা বড় সম্মোহন অস্ত্র আর তো নেই!

মিয়া তানসেনের বিচিত্র কাহিনী শুনেছি, পড়েছি।

তানসেনের গুরু হরিদাস স্বামীর কথা শুনেছি। তিনি ভগবানের দরবারে বনের মধ্যে গান করতেন, বনের পশুপক্ষীরা হিংসা ভুলে স্তব্ধ হয়ে শুনত। হরিণের পাশে চিতা, অজগরের পাশে খরগোস, গাছের শাখায় বাজের পাশে শ্বেত পারাবত পাশাপাশি বসে শুনতো সে গান।

বিশ্ববিধাতা সে গান শুনে বিগলিত হতেন; যেমন বিগলিত হয়েছিলেন নারায়ণ নারদের গান শুনে।

সে আনন্দধারা গঙ্গাস্রোতের মত মানুষের সমাজে শাপগ্রস্তদের মুক্ত করত।

কিন্তু কণ্ঠসম্পদ আমার নেই। জীবনে হারমোনিয়াম কিনেছি, এস্রাজ নিয়ে চেষ্টা করেছি। বেহালার সুরের টানে আমার সারা শরীরে কেমন একটা অনুভূতির সাড়া বয়ে যায়। কিন্তু সে হয়নি, আত্মনিয়োগের অবসর মেলেনি। আজও ভাবি সব ছেড়ে দিয়ে শেষ বয়সে বেহালা শিখি এবং জীবনে যে পূজার্চনার পাট আমার আছে তার পদ্ধতির আমূল পরিবর্তন করে বেহালার সুরেই মনের কথা নিবেদন করি। তা হল না। আরও আছে। জীবনের শেষ প্রহরে হঠাৎ রোগশয্যায় শুয়ে একদা রঙ তুলি নিয়ে ছবি আঁকা খেলা খেলতে শুরু করেছিলাম। পেরেওছিলাম। ইচ্ছে ছিল সত্যকারের ছবি আঁকব। কিন্তু তা ত হল না। চোখ গেল। তাছাড়া—

"যত দিন যায় তত কাজ বাড়ে
অবসর কভু মিলিল না।"

আরও আছে। আকাঙ্ক্ষা আছে সজ্ঞান মৃত্যুর। মৃত্যুর সময় যেন বলে যেতে পারি মৃত্যু কেমন? তার রূপ, তার স্পর্শ, তার গন্ধ, তার স্বাদ, লোক-আগোচর কোন কণ্ঠস্বর যদি তার থাকে এবং যা জানতে পারি যা বুঝতে পারি তাই যেন বলে যেতে পারি। বলে যেতে পারি—মৃত্যু, যা অনিবার্য তার স্বরূপ এই।

এটি আমার আকাঙ্ক্ষা; অপূর্ণ আকাঙ্ক্ষা নয়; পূর্ণ হবার সময় আজও আসেনি। সে আসবে। সেই পথের দিকে তাকিয়ে দেখি নির্জন অবসরে। সে কতদূরে? বলতে পারি না সে আকাঙ্ক্ষা আমার পূর্ণ হবে কিনা!

এ সমস্ত তো ভাগ করে এক একটি করে খতিয়ে হিসেব করে দেখা। না হলে সমস্ত জীবনের আশা-আকাঙ্ক্ষা দেনা-পাওনা একত্রিত করে দেখতে গিয়ে দেখছি—সাহিত্যেই সব কথা বলা হয়নি; যা বলতে চেয়েছিলাম তা বলা হয়নি। বলতে পারিনি। আরও যেন অনেক কিছু বলার ছিল।